কঠোর—বিণ [ সং ] কঠোর, শক্ত, কড়া, দৃঢ়, শুষ্ক, নীরস, hard, stiff, difficult, stern, stringent.

কঠোরতা—স্ত্রীং [ সং ] কঠোরতা, hardness.

কঠোরপন—পুং [ সং কঠোর + হি পন (প্রত্য)] কঠোরতা, নির্দয়তা, hardness, cruelty, severity.

কঠৌতা—পুং [ হি ] কেঠো, কাঠের গামলা, a large shallow wooden tub. (স্ত্রীং—কঠৌতী)।

কড়ক—স্ত্রীং [ হি ] কর্কশ শব্দ, গর্জন, বজ্র, crack, thunder, sudden sharp noise. বিজলীকী কড়ক—বজ্র, bolt, কড়ককর বোলনা—to speak in a loud tone.

কড়কড়—পুং [ হি ] কড়কড় শব্দ, sound of violent crackling of hard things.

কড়কড়ানা—ক্রি. অ. [ হি ] কড়কড় শব্দ হওয়া, to produce a crackling sound.

কড়কড়াহট—স্ত্রীং [ হি কড়কড় শব্দের নাম ধাতু ] কড়কড় শব্দ, গর্জন, crackling sound, thundering sound, a crack.

কড়কনা—ক্রি. অ. [ হি ] কড়কড় শব্দ হওয়া, to crackle, to thunder. বি. প্র.—কড়ক উঠনা—হঠাৎ গর্জন করিয়া উঠা, to break up suddenly with a crack.

কড়খা—পুং [ হি কড়ক ] যুদ্ধের সময় অনুষ্ঠিত সংগীত, martial music.

কড়খৈত—পুং [হি কড়খা + ঐত (প্রত্য)] যুদ্ধ সংগীত গায়ক, ভাট, চারণ, কড়খা গানেবালা, one who sings a martial song.

কড়বড়া—বিণ [ সং কর্বুর—মিশ্রিত রংযুক্ত ] যাহার কতক চুল কালো আর কতক চুল সাদা, a person whose hairs are partially white and partially black.

কড়ুবা, ( কড়ুআ )—বিণ [ হি ] কটু, তিক্ত, ঝাল, bitter, sharp, pungent.

কড়বী—স্ত্রীং [ হি ] ভুট্টা তুলিয়া নেওয়ার পর ভুট্টা বা জোয়ারের গাছ যাহা পশুখাদ্যের জন্য ব্যবহৃত হয়, plant of Indian corn ( without seeds ) used as fodder.

কড়া—বিণ [ সং কটক ] কড়া, শক্ত, কঠিন, কঠোর, সখ্ত, hard, stiff, stony, rigid. —( পুং )—বালা, মল, লোহা বা পিতলের বড় আংটা, একপ্রকার পায়রা, a bangle, a ring of metal, a kind of pigeon.

—পন—কঠোরতা, stiffness.

বি. প্র.—কড়া জবাব—শক্ত জবাব, harsh reply. কড়া করনা—শক্ত করা, to temper, to stiffen, to harden.

কড়াই—স্ত্রীং [ হি কড়া+আই (প্রত্য) ] কঠোরতা, কড়াপন, সখ্তী, hardness, stiffness, rigidity.

কড়াকা—পুং [ সং কড়ংকার ] কোন শক্ত জিনিস ভাঙ্গার শব্দ, উপবাস, the crack of anything breaking ; a rigid fast. বি. প্র. কড়াকেকা—কঠোর, তীব্র, severe, rigid.

কড়াবীন—স্ত্রীং [ তু করাবীন ] ছোট বন্দুক, a short light musket for cavalry use, carbine.

কড়াহ, কড়াহা—পুং [ সং কটাহ, প্রা. কড়াহ ] বড় কড়াই, a large cauldron.

কড়াহী—স্ত্রীং [ হি কড়াহ ] কড়াই, a pan, a cauldron.

কড়ী—স্ত্রীং [হি কড়া ] শিকল, শিকলের আংটা, গানের পদ, ছোট কড়িকাঠ, a chain, a ring, a portion of a song, a small beam.

কড়ীদার—বিণ [ হি কড়ী+ফা দার ( প্রত্য ) অনেক আংটাযুক্ত, ছল্লেদার, full of links.

কড়ুআ—বিণ [ সং কটুক ] কটু, তিক্ত, উগ্রস্বাদবিশিষ্ট, অপ্রিয়, bitter, sharp, pungent, harsh. বি. প্র. কড়ুআ করনা—পয়সা লাগানো, অযথা পয়সা খরচ করা, to invest money, to waste money. কড়ুআ মুঁহ—কড়া মুখ, কটুকথা, harsh words, abuse. কড়ুআ হোনা—কড়া হওয়া, ক্রুদ্ধ হওয়া, to get angry. কড়ুএ কসৈলে দিন—কষ্টের দিন, যে দিন কষ্টেস্বষ্টে কাটে days of hardship. কড়ুআ ঘুঁট—কঠিন কাজ, অসহ্য কথা, an arduous task, unbearable words. কড়ুআ তেল—কটু তৈল, সরিষার তৈল, mustard oil.

কঢ়না—ক্রি. অ. [সং কর্ষণ, প্রা. কড্ঢণ] বাহির হওয়া, উদয় হওয়া, প্রতিদ্বন্দ্বিতার জন্য অগ্রসর হওয়া ; দুধ জ্বাল পাইয়া ঘন হওয়া, to be drawn, to be pulled up, to rise, to be increased, to go ahead for contest ; thickening of milk by being boiled.

কঢ়াই—স্ত্রীং [ হি ], কড়াই, কড়াহী, a pan, a cauldron ; সুন্দর সূচীকর্ম, embroidery.

কঢ়াব—পুং [ হি কাঢ়+আব (প্রত্য) ] সূচীকর্ম, needle work, embroidery.

কঢ়ী—স্ত্রীং [ প্রা কড্ঢিয়া ] জলে গোলা বেসন ( ডালচূর্ণ ) টক দহি ও মসলা ইত্যাদি সহ ফুটাইয়া প্রস্তুত করা এক প্রকার খাদ্য, a food prepared from the flour of gram by boiling it with spices and sour curd, curry. বি. প্র. কঢ়ীকা সা উবাল—ক্ষণস্থায়ী

আবেগ বা উত্তেজনা, quickly disappearing excitement.

কড়ৈয়া- স্ত্রীং [হি] কড়াই, cauldron. —পুং [ হি কাঢ় + ঐয়া (প্রত্য) ] উদ্ধারকারী, রক্ষাকারী, saviour.

কণ—পুং [সং] কণা, অতি সূক্ষ্ম বা ক্ষুদ্র অংশ, রেণু, চালের কণা, particle, atom, iota, molecule, a small fragment of rice.

কণাদ্—পুং [ সং ] কণাদ, বৈশেষিক দর্শনশাস্ত্র প্রণেতা মুনিবিশেষ, the founder of the Vaisheshik system of Hindu Philosophy

কণিকা—স্ত্রীং [ সং ] কণিকা, কণা, অতিসূক্ষ্ম বা ক্ষুদ্র অংশ, a particle, an atom.

কণ্ব ( কণ্‌ওঅ )—পুং [ সং ] কণ্ব, একজন বিখ্যাত মুনি যিনি শকুন্তলাকে পালন করিয়াছিলেন, the name of a celebrated sage who was the foster father of *Shakuntala*.

কতই—অব্য [আ] একেবারে, বিলকুল, একদম, entirely, altogether.

কতনা—ক্রি. অ. [ হি কাতনা ] (সূতা) কাটা হওয়া, to be spun.

কতরন—স্ত্রীং [ সং কৃন্তন ] কাপড় বা কাগজের কর্তিত অব্যবহার্য অংশ, parings, shavings of cloth or paper.

কতরনা—ক্রি স [ সং কৃন্তন ] কাটা, ছাটা, কাটনা, ছাঁটনা, to cut, to clip, to pare, to chip.

কতরনী—স্ত্রীং [ হি কতরনা ] কাঁচি, কেঁচী, scissors, nippers.

কতরা—বিণ [ হি ] কাটা টুকরা, খণ্ড, বিন্দু, portion cut off, cuttings, fragment, drop.

কতরাই—স্ত্রীং [ হি ] কাটার কাজ বা মজুরী, the work of cutting or wages for cutting.

কতল—পুং [ আ কত্ল ] কতল, বধ, হত্যা, murder, slaughter. —বাজ—হত্যাকারী, জল্লাদ, খুনী, an executioner, an assassin, a cruel person.

কতলাম—পুং [আ কত্লেআম] সামগ্রিক হত্যা, কতল আম, general massacre.

কতলী—স্ত্রীং [ ফা কতরা ] মিঠাই প্রভৃতির চতুষ্কোণ খণ্ড, বরফি, টুকরা, a kind of sweetmeat in the form of a quadrangle, piece

কতবার—পুং [ প্রা কত্তর ] আবর্জনা কুড়া-করকট, sweepings, rubbish, worthless objects.

কতাই—স্ত্রীং [ হি কাত + আই (প্রত্য) সূতা কাটা, spinning; সূত কাটার মজুরী—spinning wages.

কতার—স্ত্রীং [ আ ] পংক্তি, শ্রেণীসমূহ, a line, row, series, collection.

কতারা—পুং [ সং কান্তার ] লাল রংয়ের মোটা ইক্ষু, a variety of thick red-coloured sugar-cane.

কতারী—স্ত্রীং [ হি ] লাল রংয়ের সরু আখ, thin red sugar-cane.

কতিপয়—বিণ [ সং ] কতিপয়, কয়েক, a few, some.

কতীরা—পুং [ দেশ ] গুলু বৃক্ষের গঁদ যাহা ঔষধে ব্যবহৃত হয়, the gum-acacia used in medicine.

কত্তা—পুং [সং কর্তরী] বাঁশ চেরার দা, an implement for tearing bamboos, a small dagger.

কত্তী—স্ত্রীং [ সং কর্তরী ] চাকু, ছুরি, চাকু, a knife, a dagger.

কত্থই—বিণ [হি কত্থা ] খয়ের রংয়ের, খয়েরী, of the colour of catechu.

কত্থা—পুং [ সং কবাথ ] খয়ের, খদির, খদির বৃক্ষ, catechu, the tree from the bark of which catechu is extracted by boiling it.

কত্তল—পুং see "কতল"।

কথংচিত—ক্রিং. বি. [ সং ] কোনরকমে, কিছু, somehow, somewhat.

কথক—পুং [ সং ] কথক, পুরাণের ব্যাখ্যাকারক বা পাঠক, বক্তা, a reciter or interpreter of legends or myths, a story-teller.

কথক্কড়—পুং [ সং কথা + হি অক্কড় ( প্রত্য ) ] যে সর্বদা পুরাণের গল্প বলে, বাচাল, person who always repeats old traditional stories, talkative.

কথন—পুং [ সং ] কথন, উক্তি, ব্যাখ্যান, speaking, narrating.

কথনীয়—বিণ [ সং ] কথনীয়, বলার যোগ্য, worth narrating, required to be said.

কথরী—স্ত্রীং [ সং কথা + হি রী ( প্রত্য ) ] কাঁথা, a bed-sheet made of old pieces of cloth.

কথা—স্ত্রীং [ সং ] কথা, কাহিনী, ব্যাখ্যান, কিস্সা, a story, tale, a religious discourse.

কথানক—পুং [ সং ] ছোটগল্প, a tale, a small story.

কথামুখ—পুং [ সং ] কথামুখ, কোন কাহিনীর প্রস্তাবনা অংশ, the introductory part of a story book, preface.

কথাবস্তু—স্ত্রীং [ সং ] কথাবস্তু, উপন্যাস বা কাহিনীর মূল ঘটনা, the plot of a story, play or drama.

কথাবার্তা—স্ত্রীং [ সং ] কথাবার্তা, নানা বিষয়ে আলোচনা, conversation, gossip, chatting.

কথিত—বিণ [ সং ] কথিত, যাহা বলা হইয়াছে, কহা হুআ; told, narrated, spoken of.

কথোপকথন—পুং [ সং ] কথোপকথন, কথাবার্তা, আলোচনা, conversation, discourse, dialogue.

কথ্য—বিণ [ সং ] কথ্য, বলার যোগ্য, কথনীয়, মৌখিক ভাষা, worth narrating, fit to be mentioned, spoken, colloquial speech.

কদংব—পুং [ সং ] কদম্ব, কদম গাছ বা ফুল, সমূহ, a kind of tree or its flower, an assemblage.

কদ্—স্ত্রীং [ আ কদ্দ্ ] দ্বেষ, শত্রুতা, জেদ, enmity, obstinacy.

—পুং [ ফা ] উচ্চতা, ঊঁচাই, height ( প্রাণী সম্পর্কে ), শকল—আকৃতি, stature. কদ্দে আদম—মানব শরীরের সমান উচ্চতা বিশিষ্ট, আদমকদ, মানবাকার, of the actual size of a man.

কদম—পুং [ সং কদংব ] কদম ফুল বা গাছ, a kind of tree and its flower. —পুং [ আ] পা, পদক্ষেপ, পৈর, পাঁব, step, pace, footstep. বি. প্র. কদম উঠানা—তাড়াতাড়ি হাঁটা, to walk fast, to make progress. কদম চুমনা—চরণ চুম্বন করা, অত্যন্ত সম্মান করা, to kiss the feet, to show great respect. কদম ছুনা—প্রণাম করা, to salute, to make a bow. কদম বঢ়ানা—দ্রুত চলা, to walk fast, কদম রখনা—প্রবেশ করা, উপস্থিত হওয়া, to enter, to come, কদম পর কদম রখনা—পদাঙ্ক অনুসরণ করা, to follow the footsteps of some one.

কদ্র—স্ত্রীং [ আ কদ্র ] কদর, সম্মান, গুণগ্রহণ, আদর, ইজ্জত, respect, regard, worth, appreciation.

—দান ( বিণ ) গুণগ্রাহী, an appreciator of merits.

কদরদানী—স্ত্রীং [ ফা. ] গুণগ্রাহিতা, appreciation of merits.

কদরাই—স্ত্রীং [হি কাদর+আই (প্রত্য)] কাপুরুষতা, ভীরুতা, কায়রতা, timidity, cowardliness.

কদরানা—ক্রি অ. [ হি ] ভীত হওয়া, ভয় পাওয়া, কাপুরুষ হওয়া, to be terrified, to be timid.

কদর্থ—পুং [ সং ] আবর্জনা, অনাবশ্যক দ্রব্য, sweepings, refuse. ( বিণ ) —নোংরা, dirty, filthy.

কদর্য—বিণ [ সং ] কদর্য, কুৎসিত, নীচ, কৃপণ, ugly, contemptible, mean, miserly.

কদলী—স্ত্রীং [ সং ] কদলী, কলাগাছ ও উহার ফল, the plantain tree and its fruits.

কদা—ক্রি. বি. [ সং ] কদা, কখন, at what time ? when ?

যদা কদা—যখন তখন, very often.

কদাকার—বিণ [ সং ] কদাকার, কুৎসিত মূর্তি, বিশ্রী, of ugly form, ill-shaped, deformed.

কদাচ—ক্রি. বি. [ সং কদাচন ] কদাচ, কদাচিৎ, কখনই, কখনও, sometimes, seldom, rarely, scarcely.

কদাপি—ক্রি. বি. [ সং ] কদাপি, কখনও, ever, sometimes.

কদীম, কদীমী—বিণ [ আ ] প্রাচীন, পুরাতন পন্থী, very old, traditional, conservative.

কদ্দু—পুং [ ফা কদু ] লাউ, লৌকী, pumpkin, gourd.

কদ্দুকশ—পুং [ ফা ] লোহা বা পিতলের বহু ছিদ্রযুক্ত চালুনি যাহাতে ঘষিয়া লাউয়ের সরু সরু ফালি বাহির করা হয়, an instrument for making very fine slices from a pumpkin.

কন—পুং [ সং কণ ] ছোট টুকরা, কণা, a minute particle, a grain, a bit of corn.

কনক—পুং [ সং ] কনক, সোনা, ধুতুরা, gold, *datura*, thorn apple.

কনকী—স্ত্রীং [ সং কণিকা ] চালের ছোট টুকরা বা খুদ, a fragment or particle of rice.

কনকৌবা—পুং [ হি কন্না+কৌয়া ] কাগজের তৈয়ারী বড় ঘুড়ি, a large paper-kite.

কনখজুরা—পুং [ হি কান+সং খর্জু পোকা বিশেষ ] এক প্রকার লম্বা বিছা যাহাদের অসংখ্য পা থাকে, কেন্নো, a centipede.

কনখী—স্ত্রীং [ সং কর্ণ+অক্ষি ] বক্র-দৃষ্টি, কটাক্ষ, চোখের ইশারা, a glance of the eye, ogle, leer.

কনখোদনী—স্ত্রীং [ হি কান+খোদনী ] কানখুকি, an ear-prick.

কনটোপ—পুং [ হি কান+টোপ ] কান-ঢাকা টুপি, a night cap which covers the ears, hood.

কনপটী—স্ত্রীং [ হি কান+সং পট্ট ] কান ও চোখের মধ্যবর্তী স্থান, the upper part of the side of face, the temple.

কনফুঁকা—বিণ [ হি ] যে কানে ফুঁ দেয়, দীক্ষা দাতা, a preceptor who initiates (another) into any esoteric *Mantra*.

কনরস—পুং [ হি ] গান-বাজনা শুনার আনন্দ, কর্ণসুখ, the pleasure of hearing music, taste for music.

কনরসিয়া—পুং [ হি ] গান-বাজনা প্রিয়, সঙ্গীতানুরাগী, an ardent lover of music, having taste for music.

কনসলাই—স্ত্রীং [ হি ] এক প্রকারের লম্বা বিছা যাহাদের অসংখ্য পা আছে, কনখজুরা, a worm like the centipede.

কনসুই—স্ত্রীং [সং কর্ণ+সূচ্য] পদধ্বনি, গোয়েন্দাগিরি, sound of footstep, espionage. —লেনা—গোপনে অপরের কথা শোনা, to

hear secretly the conversation of others.

**কলস্তর**—পুং [ ইং canister ] কেনেস্তারা, a canister, a case usually of tin.

**কনাত**—স্ত্রীং [ তু ] কানাত, মোটা কাপড়ের পরদা, তাঁবুর পরদা, a screen of canvas, walls of a tent.

**কনারী ( ড়ী )**—স্ত্রীং [ হি কনারা+ ঈ ( প্রত্য ) ] দক্ষিণ ভারতের কন্নড় বা কানাড়া প্রদেশের ভাষা, ঐ প্রদেশের নিবাসী, the language spoken by the people of Kanara in South India, an inhabitant of Kanara.

**কনিয়াঁ**—স্ত্রীং [ হি ] কোল, গোদ, lap, bosom.

**কনিয়ানা**—ক্রি. অ. [ হি ] চক্ষু এড়াইয়া চলিয়া যাওয়া, to go avoiding the sight of any one, to dodge, ঘুড়ির একদিকে হেলিয়া পড়া, কোলে লওয়া, to lean towards one direction as a kite, to take in one's lap.

**কনিষ্ঠ**—বিণ [ সং ] কনিষ্ঠ, সকলের ছোট, বয়সে ছোট, youngest, junior ; ( কনিষ্ঠা—স্ত্রীং ) ।

**কনী**—স্ত্রীং [ হি কন ] ছোট টুকরা, হীরার গুঁড়া, a small particle, diamond dust. বি. প্র. কনী খানা যা চাটনা—হীরার গুঁড়া খাইয়া প্রাণত্যাগ করা, to commit suicide by devouring diamond dust.

**কনীজা**—স্ত্রীং [ ফা ] দাসী, maidservant.

**কনীনিকা**—স্ত্রীং [ সং ] চোখের মণি, আঁখকী পুতলী, কুমারী কন্যা, the pupil of an eye, an unmarried girl.

**কনেঠা**—বিণ [ হি কানা+এঠা (প্রত্য) ] কানা, blind of one eye.

**কনেঠী**—স্ত্রীং [ হি কান+ঐঁঠ ] কানমলা, twisting or pulling of ears.

**কনের**—পুং [ সং কণের ] করবী ফুল বা করবী বৃক্ষ, the oleander tree or its flower.

**কনেরিয়া**—বিণ [হি কনের+ইয়া (প্রত্য)] করবী ফুলের রং বিশিষ্ট, of the colour of an oleander, blackish red.

**কনৌজিয়া**—বিণ [ হি কনৌজ+ইয়া (প্রত্য) ] কান্যকুব্জ-নিবাসী, কান্যকুব্জ ব্রাহ্মণ, belonging to *Kanauj*, a *Kanyakubja Brahmin*.

**কনৌড়া**—বিণ [হি কানা+ঔড়া (প্রত্য)] কানা, অঙ্গহীন, পঙ্গু, one-eyed, deficient of a limb, lame.

**কন্না**—পুং [ সং কর্ণকী, প্রা. কণ্ণ ] কিনারা, পার্শ্ব, ঘুড়ি বাঁধার সুতা, border, the yarn with which

the kite is tied. বি. প্র. কন্নেসে কাটনা—কোন কাজকে মূল হইতে নষ্ট করা, to spoil a work from its very beginning.

কন্যকা—স্ত্রীং [ সং ] কন্যা, বালিকা, কুমারী, daughter, an unmarried girl, virgin.

কন্হাই, কন্হৈয়া—পুং [ সং কৃষ্ণ, প্রা. কণ্হ, কন্হ ] কানাই, শ্রীকৃষ্ণ, অত্যন্ত প্রিয় ব্যক্তি, খুব সুন্দর ছেলে, an epithet of *Srikrishna*, a beloved person, a very beautiful boy.

কপট—পুং [ সং ] কপটতা, ছল, hypocrisy, insincerity, deception.

কপটী—বিণ [ সং ] কপট, ভণ্ড, ছলী, ধোঁকেবাজ, hypocrite, insincere, deceitful, fraud.

কপড়া—পুং [ সং কর্পট, প্রা কপ্পড ] কাপড়, cloth, clothing. বি. প্র. কপড়োঁসে হোনা—রজস্বলা হওয়া, menstruating. কপড়া লত্তা—কাপড়চোপড়, clothes.

কপর্দ, কপর্দক—পুং [ সং ] কপর্দক, কড়ি, শিবের জটা, a cowrie, locks of hair on *Shiva's* head.

কপাট—পুং [ সং ] কপাট, দরজা, a door.

কপাল—পুং [ সং ] কপাল, ললাট, forehead, fate.

কপাস—স্ত্রীং [ সং কর্পাস ] কার্পাস, the cotton plant, cotton.

কপাসী—বিণ [ হি কপাস ] কাপাস ফুলের রং বিশিষ্ট, of the colour of a flower of cotton.

কপি—পুং [ সং ] কপি, বানর, হাতী, সূর্য, monkey, ape, elephant, the sun.

কপিত্থ—পুং [ সং ] কপিত্থ, কয়েতবেল বা উহার গাছ, sour wood-apple, elephant apple.

কপিধ্বজ—পুং [ সং ] কপিধ্বজ, অর্জুন, an epithet of *Arjuna*.

কপিল—বিণ [ সং ] কপিল, পিঙ্গলবর্ণ, ( পুং ) সাংখ্যদর্শন প্রণেতা সগর বংশ ধ্বংসকারী মুনি, reddish brown, the sage who founded the *Sankhya* system of philosophy and reduced the *Sagar* dynasty to ashes.

কপিলবস্তু—পুং [ সং ] কপিলবস্তু, গৌতম বুদ্ধের জন্মস্থান, name of a city in *Nepal*, the birth-place of *Gautam Buddha*.

কপিলা—বিণ স্ত্রীং [ সং ] কপিল বর্ণের গরু, কামধেনু, স্ত্রী-বাছুর, ভূরে যা মটমৈলে রংকী গায ; a brown cow, the cow celebrated in the *Puranas*, a cow-calf.

কপূত—পুং [ সং কুপুত্র ] কুপুত্র, a son of bad character, an undutiful son.

কপূর—পুং [ সং কর্পূর ] কর্পূর, camphor.

কপোত—পুং [ সং ] কপোত, কবুতর, পায়রা, কবুতর, পরেবা (স্ত্রীং কপোতী ); a pigeon, a dove.

কপোতব্রত—পুং [ সং ] কপোতব্রত, নির্বিরোধে অত্যাচার সহ্য করা, silently enduring the affront of others. —বৃত্তি ( স্ত্রীং )—দিন আনা দিন খাওয়া, living from hand to mouth.

কপোল—পুং [ সং ] কপোল, গণ্ডদেশ, গাল, cheek. —কল্পনা ( স্ত্রীং ) অবাস্তব কল্পনা, গাল গল্প, false gossip, mere imagination.

কফ—পুং [ সং ] কফ, শ্লেষ্মা, বলগম, phlegm, catarrh.

কফ্—পুং [ ইং cuff ] জামার হাতা বা আস্তিনের অগ্রভাগ, cuff.

কফন—পুং [ আ ] কফন, শবাচ্ছাদন বস্ত্র, coffin, shroud.

কফন খসোট—বিণ [ আ কফন+হি খসোট] যে মৃতদেহ জড়ানো কাপড়ের প্রতিও লোভ করে বা নেয়, অত্যন্ত কৃপণ, অত্যন্ত লোভী, very miserly, very g r e e d y, avaricious.

কফন খসোটী—স্ত্রীং [ আ কফন+হি খসোট+ঈ (প্রত্য) ] ডোমদের কর যাহা তাহারা শ্মশানে কফন ছিঁড়িয়া আদায় করে, যে কোন উপায় অবলম্বন করিয়া অর্থ উপার্জন করা, the profession of collecting money by airmeansf or foul, greediness.

কফনানা ক্রি. স. [ আ কফন হইতে হিন্দী নাম ধাতু ] কাপড় দিয়া শব ঢাকা বা জড়ানো, কবর দেওয়া, to shroud a corpse for being buried under the earth, to bury.

কফনী—স্ত্রীং [ হি ] কফনী, যে কাপড় শবের গলায় বাঁধা হয়, সন্ন্যাসী বা ভিখারীদের একপ্রকার বস্ত্র, shroud, a piece of cloth which beggars or mendicants wrap round their waists.

কফস—পুং [ আ ] খাঁচা, পিঞ্জর, কয়েদখানা, বন্দীগৃহ, a cage, prison, captivity.

কবন্ধ—পুং [ সং ] স্কন্ধকাটা, মস্তকহীন দেহ, a headless trunk.

কব—ক্রি. বি. [ সং কদা ] কখন, কোন্ সময়, when, at what time.

কবড্ডী—স্ত্রীং [ দেশজ ] হা-ডু-ডু খেলা, a sort of Indian outdoor game.

কব্বরা—বিণ [ সং কর্বুর, প্রা. কব্বর ] ডোরাকাটা, সাদা রংয়ের উপর লাল কালো হলদে প্রভৃতি রংয়ের দাগ বিশিষ্ট, of variegated or different colours, having marks of different colours.

কবরী—স্ত্রীং [ সং ] কবরী, খোঁপা, কেশবিন্যাস, locks of hair, a chignon, a woman's dressed hair.

কবহুঁ—ক্রি. বি. [ হি কব+হুঁ (প্রত্য) ] কখনও, কমী, কিসী অবসর পর, sometimes, seldom, on some occasion.

কবা—পুং [ আ ] একপ্রকারের লম্বা ঢিলা জামা, a kind of long robe.

কবাড়—পুং [ সং কর্পট ] পুরাতন বস্ত্র, অকেজো জিনিস, worthless articles, useless materials.

কবাড়া—পুং [হি] বাজে কথা, নিরর্থক বাক্য, হাঙ্গামা, useless talk, turmoil.

কবাড়িয়া—পুং [ হি ] পুরাতন বা ভাঙ্গা জিনিসপত্র বিক্রেতা, one who sells old and broken articles.

কবাব পুং [আ] কাবাব, শলাকা বিদ্ধ সেঁকা মাংস, roasted meat, sliced meat stuck on skewers to be roasted.

কবাবচীনী—স্ত্রীং [ আ· কবাব+হি চীনী ] কাবাব চিনি, cubeb.

কবার—পুং [ হি কারোকার ] কারবার, ব্যবসায়, profession, business.

কবালা—পুং [ আ ] কবালা, বিক্রয়ের দলিল, a deed of sale or transfer, a title deed.

কবাহত—স্ত্রীং [ আ ] অনিষ্ট, অমঙ্গল, অসুবিধা, বুরাই, খরাবী, দিক্কত, inconvenience, mischief, difficulty, defect.

কবীর - পুং [ আ কবীর—বড়, শ্রেষ্ঠ ] এক প্রসিদ্ধ ভক্তকবি, দোলের সময়ের এক প্রকার অশ্লীল গ্রাম্য গীত। বিণ — শ্রেষ্ঠ ; a famous *fakeer* and a poet of Hindi literature, a kind of indecent song which is sung in *Holi* festival.

কবীলা—স্ত্রীং [ হি ] পত্নী, স্ত্রী, ঔরত, জোরু, wife.

কবুতর—পুং [ ফা + সং কপোত ] কবুতর, পায়রা, কপোত, a pigeon, a dove. ( স্ত্রীং—কবুতরী )।

কবুল—পুং [ আ ] স্বীকার, মঞ্জুর, agreement, consent. —করনা —স্বীকার করা, to confess, to admit, to agree.

কবুলিয়ত—স্ত্রীং [ আ ] কবুলিয়ত, স্বীকৃতিপত্র, চুক্তিপত্র, পাট্টা, a written agreement or contract.

কবুলী—স্ত্রীং [ ফা ] ছোলার ডালের খিচুরী, চনেকী দালকী খিচড়ী, rice cooked with pulse of gram.

কব্জ—পুং [ আ ] গ্রহণ, ধারণ, কোষ্ঠবদ্ধতা, catching, seizing, constipation.

**কব্জা**—পুং [ আ ] মুঠা, হাতল, দখল, অধিকার, a handle, grip, clutch, hinge, possession. —দার—( বিণ ) দখলকার, one who holds possession, an occupancy tenant. বি. প্র. কব্জেপর হাথ ডালনা—তরবারি নিষ্কাশন করিবার জন্ম হাতলে হাত দেওয়া, to hold the grip of a sword to pull it out of the scabbard.

**কব্জিয়ত**—স্ত্রীং [ আ ] কোষ্ঠবদ্ধতা, মলাবরোধ, constipation.

**কব্র**—স্ত্রীং [ আ ] কবর, a grave, a tomb

**কব্রিস্তান**—পুং [ ফা ] কবরস্থান, গোরস্থান, a graveyard, cemetery, burial ground.

**কভী**—ক্রি. বি. ( কব+হী ) কখনও, কোনও সময়ে, sometimes, on some occasion. বি. প্র. কভী কভী—কখনও কখনও, now and then, occasionally. কভী কা —অনেক পূর্বের, since a long time. কভী ন কভী—কোনদিন না কোনদিন, on some future occasion. কভী নহীঁ—কখনও নয়, never.

**কভু**—ক্রি. বি. [ দেশ ] কভু, কখনও, কভী, ever, at any time.

**কমংগর**—পুং [ ফা কমানগর ] ধনুক অথবা কামান প্রস্তুতকারক, ভগ্ন হাড় যথাস্থানে পুনঃসংস্থাপক, শিল্পী, কুশলী, a bow or cannon maker, a bone-setter, an artist, an expert.

**কমংগরী**—স্ত্রীং [ হি কমংগর ] ধনুক বা কামান তৈয়ারীর বা হাড় জোড়া লাগাইবার পেশা কিম্বা কৌশল, the profession or art of bow or cannon making or bone setting.

**কমংডলী**—বিণ [ হি কমংডল+ঈ (প্রত্য)] বৈরাগী, সাধু, কপটাচারী, a mendicant, a hypocrite.

**কমংডলু**—পুং [ সং ] দণ্ডীর জলপাত্র, an earthen or wooden water pot used by ascetics.

**কম**—বিণ [ ফা ] অল্প, ন্যূন, little. few. বি. প্র. কমসে কম—কমপক্ষে; বেশী না হোক এটুকু অবশ্য, at least. —মন্দ, কমবখ্ত—মন্দভাগ্য, unfortunate.

**কমঅসল**—বিণ [ ফা কম+আ অসল ] বর্ণসংকর, দো-আঁশলা, cross-bred, hybrid.

**কমখাব**—পুং [ ফা ] কিংখাব, ফুলকাটা জরিদার রেশমী কাপড় বিশেষ, brocade, silk worked with gold, *Kincob*.

**কমচী**—স্ত্রীং [ তু+সং—কঞ্চিকা ] কঞ্চি, বাঁশের ডাল, ( তু. কমচী—অপক ) a branch or twig of a bamboo, a slender stick.

কমজোর—বিণ [ ফা ] দুর্বল, অশক্ত, weak, feeble.

কমজোরী—স্ত্রীং [ ফা ] দুর্বলতা, অশক্ততা, weakness, feebleness.

কমঠ—পুং [ সং ] কচ্ছপ, tortoise, কছুআ [ স্ত্রীং কমঠী—কছুই ] বাঁশ, সাধুদের জলপাত্র বিশেষ, bamboo, the water pot of a mendicant.

কমতী—স্ত্রীং [ফা কম+হি তী (প্রত্য)] কমতি, স্বল্পতা, অভাব, কমী, ঘটতী, lack, deficiency, scarcity.

কমনা—ক্রি. অ. [ ফা কম ] কম হওয়া, ন্যূন হওয়া, কম হোনা, ঘটনা, to be lessened, to decrease.

কমনীয়—বিণ [ সং ] কমনীয়, কামনা করার যোগ্য, desirable, pleasing, beautiful, lustful.

কমর—স্ত্রীং [ ফা ] কোমর, কটিদেশ, the waist, loins. বি. প্র. কমর কসনা—কটিবদ্ধ হওয়া, উদ্যত হওয়া, কোমর বাঁধা, to gird up the loins, to be ready to do a work. কমর টুটনা—কোমর ভাঙা, নিরাশ হওয়া, নিরাশ্রয় হওয়া, to be disappointed, to be helpless.

কমরখ—পুং [ সং কর্মরক ] কামরাঙা, a kind of sour fruit common in *India*.

কমরবংদ—পুং [ ফা ] কোমরবন্ধ, কটিবন্ধনী, ইজারবংদ, পেটী, a girdle, a belt. —( বিণ )—কোমর বেঁধে প্রস্তুত, কমর কসে তৈয়ার, মুস্তৈদ, ready for an action.

কমরা—পুং [ লে ] কামরা, কক্ষ, কোঠরী, a room, a chamber, a compartment.

কমরিয়া—পুং [ ফা কমর ] ছোট আকারের একপ্রকার পরাক্রমশালী হাতী, a strong elephant of small stature.

কমল—পুং [ সং ] কমল, পদ্ম, a lotus or water-lily. —গট্টা—পদ্মবীজ, the seed of lotus. —জ ( পুং ) ব্রহ্মা, an epithet of *Brahma*. —নয়ন—কমলনয়ন, lotus-eyed, —নাল—কমলনাল, the stalk of lotus. —যোনী—ব্রহ্মা, an epithet of *Brahma*.

কমলা—স্ত্রীং [ সং ] কমলা, লক্ষ্মী, the goddess *Lakshmi*, a kind of big orange.

কমলাপতি—পুং [ সং ] লক্ষ্মীপতি, বিষ্ণু, the God *Vishnu*.

কমলালয়া—স্ত্রীং [ সং ] যিনি কমলে অর্থাৎ পদ্মে বিরাজ করেন, লক্ষ্মী, the Goddess *Lakshmi*.

কমলাসন—পুং [ সং ] ব্রহ্মা, পদ্মাসন, the God *Brahma*, a special mode of sitting.

কমলিনী—স্ত্রীং [ সং ] ছোট পদ্ম, যে পুকুরে পদ্ম জন্মে, a small lotus,

the pond in which lotus is grown.

কমসিন—বিণ [ ফা ] কিশোর, অল্প বয়সী, young, of tender age.

কমসিনী—স্ত্রীং [ ফা ] বাল্যকাল, বচপন, minority, boyhood.

কমাই—স্ত্রীং [ হি কমা+আই (প্রত্য) ] উপার্জিত ধন, উপার্জন, রোজগার, profession, occupation, earning, wages.

কমাঊ—বিণ [হি কমা+আঊ (প্রত্য ] উপার্জনকারী, কমানেবালা, earner, labourer.

কমান—স্ত্রীং [ ফা ] ধনুক, কামান, তোপ, আদেশ, a bow, an arc, a cannon, command.

কমানা—ক্রি. স. [ হি ] উপার্জন করা, to earn, to acquire wealth.

কমাল—পুং [ আ ] পরিপূর্ণতা, সমাপ্তি, কুশলতা, অদ্ভুত কর্ম, perfection, completion, a miracle.

কমালিয়ত—স্ত্রীং [ আ ] পরিপূর্ণতা, সমাপ্তি, নিপুণতা, perfection, completion, great merit.

কমী—স্ত্রীং [ ফা কম ] ন্যূনতা, অল্পতা, deficiency, shortage.

কমীজ স্ত্রীং আ ] কামিজ, শার্ট, a shirt.

কমীনা—বিণ [ ফা ] নীচ, ক্ষুদ্র, mean, vile.

কমীনাপন—পুং [ ফা কমীনা+হি পন (প্রত্য) ] ক্ষুদ্রতা, নীচতা, ওছাপন, meanness.

কম্পনী—স্ত্রীং [ ইং ] কোম্পানী, company.

কম্যুনিজম—পুং [ ইং ] কমিউনিজম, সমাধিকারবাদ, communism.

কম্যুনিস্ট—বিণ [ ইং ] কমিউনিস্ট, সমাধিকারবাদী, communist.

কয়াম—পুং [ আ ] স্থিতি, বিশ্রাম স্থান, ঠহরাব, halting place.

কয়ামত—স্ত্রীং [ আ ] মুসলমান, খৃষ্টান ও ইহুদীদের মতে সমাধি হইতে মৃতের পুনরুত্থান, মহা বিচারক কর্তৃক মৃতদের পাপপুণ্য বিচার, শেষ বিচার, শেষ বিচারের দিন, the last Day of Judgment according to Muslim, Christian and Jewish faith.

কয়াস—পুং [ আ ] অনুমান, অটকল, inference, supposition.

করংক—পুং [ সং ] মস্তক, করোটি, কমণ্ডলু, ভিক্ষাপাত্র, head, skull, a spouted jug, a beggar's bowl.

কর—পুং [ সং ] কর, হাত, হাতীর দাঁত, আলোর রশ্মি, শুল্ক, hand, tusk of an elephant, ray of light; tax.

করক -পুং [ সং ] কমণ্ডলু, জলপাত্র, the drinking pot of an ascetic, a spouted jug.

করকচ—পুং [ হি ] সমুদ্রজাত লবণ, sea-salt.

**করকট**—পুং [ হি খর+সং কট ] আবর্জনা, কুড়া, জ্ঞাল, rubbish, sweepings. বি. প্র. কুড়া-করকট—আবর্জনা, sweepings.

**করকা**—স্ত্রীং [ সং ] বৃষ্টির সহিত পতিত শিলা, ওলা, hail.

**করগত**—বিণ [ সং ] হস্তগত, within one's clutches.

**করগল**—পুং [ ফা ] শকুনি, গৃধ্র, তীর, vulture, arrow.

**করগাহ**—পুং [ ফা কারগাহ ] তাঁতীরা যে গর্তে পা ঝুলাইয়া তাঁত বুনে, তাঁত, করঘা, a pit in which a weaver hangs his legs while weaving. loom.

**করঘা**—পুং [ ফা ] তাঁত, loom.

**করণ**—পুং [ সং ] করণ, যন্ত্র, কারণ, কারক বিশেষ, doing any work, an instrument, a cause of action, the instrumental case.

**করণীয়**—বিণ [ সং ] করণীয়, করার যোগ্য, কর্তব্য, fit to be done.

**করতব**—পুং [ সং কর্তব্য ] কর্তব্য কার্য, কেরামতি, কৌশল, যাদু, কর্তব্য কার্য, করামাত, কলা, duty, work, performance, skill.

**করতল**—পুং [ সং ] করতল, হাতের তলা, the palm of the hand.

**করতার**—পুং [ সং কর্তৃ ] ঈশ্বর, প্রভু, the creator, master.

**করতাল**—পুং [ সং ] করতাল, কাঁসার তৈয়ারী বাদ্যযন্ত্র বিশেষ, clapping of hands, a pair of cymbals.

**করতুত**—স্ত্রীং [ সং কর্তব্য ] কর্ম, কলা-কৌশল, action, skill.

**করদ**—বিণ [ সং ] করদ, অধীন, কর-দাতা, dependent, tax-payer.

**করধনী**—স্ত্রীং [ হি ] সোনা কিংবা রূপার অলঙ্কার যাহা কোমরে জড়াইয়া রাখা হয়, a chain of gold or silver worn round the waist.

**করনফুল**—পুং [ হি ] কর্ণফুল, মাকড়ী, ear-ring.

**করনবেধ**—পুং [ হি ] কর্ণবেধ, কানে অলঙ্কার পরিবার জন্য ছিদ্রকরণরূপ সংস্কার বিশেষ, the ceremony of piercing a child's ears.

**করনা**—পুং [ সং কর্ণ ] সাদা ফুল বিশিষ্ট একপ্রকারের ফুলগাছ, the plant *citron* with white flowers. —ক্রি. স.—করা, to do.

**করনী**—স্ত্রীং [ হি ] কার্য, কর্ম, করতুত, অন্ত্যেষ্টিক্রিয়া, কর্ণিক, action, deed, work, funeral obsequies, a mason's trowel.

**করপল্লবী**—স্ত্রীং [ সং কর+পল্লব+হি ই (প্রত্য) ] আঙুলের ইশারায় শব্দপ্রকাশ বিদ্যা, the science of expressing words by signs of fingers, the finger alphabet.

করপীড়ন—পুং [ সং ] করপীড়ন, বিবাহ, handshake, marriage.

করবল্লা—পুং [ আ ] কারবালা, কবরস্থান, যেখানে তাজিয়া সমাধিস্থ করা হয়, জলশূন্য পতিত জায়গা, আরবদেশের সেই জনহীন স্থান যেখানে হজরত মহম্মদের নাতি এবং হজরত আলীর ছোট পুত্র হুসেনকে মারিয়া কবর দেওয়া হয়, a graveyard, the place where *Tazias* are buried in earth, a waterless waste-land, the desolate spot in *Arabia* where the grandson of Hazrat Mohammad and youngest son of Hazrat Ali ( Hussain ) was killed and buried.

করম—পুং [ সং কর্ম ] কর্ম, কাজ, ভাগ্য, work, action, fate, destiny. বি. প্র. করম ভোগ—কর্মভোগ, কৃতকার্যের জন্য প্রাপ্ত দুর্ভোগ, trouble which befalls as the result of one's own deed. করমকা মারা—অভাগা, ভাগ্যহীন, wretched ; করম ফুঠনা - ভাগ্য মন্দ হওয়া, to be unfortunate.

করমকল্লা—পুং [ আ করম + হি কল্লা ] বাঁধাকপি, cabbage.

করমালা—স্ত্রীং [ সং ] করমালা, যে হাত জপের মালার ন্যায় ব্যবহৃত হয়, finger-joints serving as a string of beads.

করমালী—পুং [সং] সূর্য, an epithet of the sun.

করমী—বিণ [ কর্মী ] কর্মী, কর্মঠ, worker, active.

করবট—স্ত্রীং [ হি ] কাত হইয়া শয়নের মুদ্রা, sleeping on one's side. বি. প্র. করবট বদলনা—পার্শ্ব পরিবর্তন করা, মোড় পরিবর্তন করা, to turn sides while sleeping, to adopt a new course.

করবত—পুং [ সং করপত্র ] ছোট করাত, আরা, a small saw.

করবা—পুং [ হি ] ধাতু বা মাটির সরু মুখযুক্ত পাত্র, an earthen or metallic pot with a spout. —চৌথ—কার্তিকের কৃষ্ণা চতুর্থী ( এইদিন হিন্দু স্ত্রীলোকেরা গৌরীব্রত উপলক্ষে উপবাস করেন ) the fourth day in the dark half of the month of *Kartick* ( on which *Hindu* women observe a fast for *Gouripuja*. )

করবানা—ক্রি. স. [ হি করনা-র প্রেরণার্থক রূপ] করানো, to cause to do or perform.

করবাল—পুং [ সং ] নখ, তলোয়ার, nail, sword, a scimitar.

করবালী—স্ত্রীং [ সং করবাল ] ছোট তলোয়ার, a small sword, a scimitar.

**করবীর**—পুং [ সং ] করবী বৃক্ষ বা ফুল, oleander tree or its flower.

**করশ্মা**—পুং [ ফা ] অদ্ভুত কার্য, ইন্দ্রজাল, a miracle, magic, supernatural power.

**করষ**—স্ত্রীং [ সং কর্ষ ] টান, আকর্ষণ, a pulling, a tension.

**করষা**—পুং [ সং কর্ষ ] উৎসাহ, আবেগ, জোশ, উমংগ, zeal, excitement.

**করসী**—স্ত্রীং [ করীষ ] ঘুঁটের টুকরা বা চূর্ণ, pieces or powder of cowdung cakes.

**করাই**—স্ত্রীং [হি] অড়হর বা মাষকলাইর ভূষি, the husk of cereals.

**করাত**—পুং [ আ কীরাত ] চার যব ওজনের বাটখারা ( যাহা সোনা ইত্যাদি ওজনের জন্য ব্যবহৃত হয় ), weight of four grains.

**করানা**—ক্রি. স. [ হি করনা-র প্রেরণার্থক রূপ] করানো, to cause to do, to actuate.

**করাবা**—পুং [ আ ] কাচের বৈয়াম, a jar of glass.

**করামাত**—স্ত্রীং [ আ করামত-এর বহুব ] কেরামতি, অদ্ভুত দক্ষতা, চমৎকার, a miracle, a wonderful feat.

**করার**—পুং [ আ ] কড়ার, শর্ত, কড়ারে আবদ্ধ, promise, undertaking, under a term of agreement.

**করারা**—পুং [ সং করাল ] নদীর খাড়া পাড়, টিলা, steep bank of a river. —( বিণ )—কড়া, শক্ত, তীক্ষ্ণ, hard, stiff, sharp.

**করাল**—বিণ [ সং ] ভয়ঙ্কর, বড় বড় দন্তযুক্ত, ভয়ানক আকৃতিবিশিষ্ট, dreadful, terrible, formidable, having large projecting teeth.

**করালী**—স্ত্রীং [ সং ] ভয়ংকরী, চামুণ্ডা, অগ্নিজিহ্বা বিশেষ, terrifying, formidable, an epithet of *Chandika*, one of the seven tongues of *Agni* or fire.

**করাহ**—স্ত্রীং [ আ করাহত ] ব্যথাসূচক শব্দ, কোঁকানি, groan, moan.

**করাহনা**—ক্রি. অ. [ হি ] ব্যথাসূচক শব্দ করা, কোঁকানো, to groan, to cry in pain.

**করিন্দা**—পুং [ আ কারিন্দা ] গোমস্তা, জমিদারের কর্মচারী, গুমাস্তা, an agent of a Zamindar or a mercantile firm, a rent collector.

**করি**—পুং [ সং করিন্ ] হাতী, elephant. —( স্ত্রীং—করিণী )।

**করিকুম্ভ**—পুং [ সং ] হাতীর মাথা, গজমস্তক, an elephant's head.

**করিবদন** পুং [ সং ] করিবদন, গণেশ, an epithet of *Ganesha*.

**করিশ্মা**—পুং [ ফা ] অদ্ভুত কাজ, কেরামতি, চমৎকার, a miracle, a wonderful feat.

**করী**—পুং [ সং করিন্ ] হাতী, হস্তী, গজ, elephant.

**করীব**—ক্রি. বি, [ আ ] নিকট, প্রায়,

সমীপ, লগলগ, close by, near, almost, approximately, করীব-করীব—প্রায়, লগমগ, almost.

করীম—বিণ [ আ ] দয়ালু, kind, gracious. পুং—ঈশ্বর, ইশ্বর, *God*.

করীল—পুং [ সং করীর ] একপ্রকার কাঁটাযুক্ত পত্রহীন গাছ, a leafless thorny plant.

করীন্দ্র—পুং [ সং ] গজরাজ, the king of elephants.

করীষ—পুং [ সং ] জঙ্গলে প্রাপ্ত ঘুঁটে, dry cowdung found in jungles.

করুণ—বিণ [ সং ] করুণ, করুণাজনক, compassionate, pathetic, kind. —পুং [সং] কাব্যের নবরসের অন্যতম রস, pathos.

করুণা—স্ত্রীং [ সং ] করুণা, কৃপা, অনুকম্পা, pity, compassion, mercy.

করুণাময়—বিণ [ সং ] করুণাময়, দয়াময়, kind, merciful, compassionate.

করেলা - পুং [ সং কারবেল্ল ] করলা, a bitter vegetable big in size.

করেলী—স্ত্রীং [ হি করেলা ] উচ্ছে, a bitter vegetable small in size.

করৈত—পুং [ হি কারা+এত ( প্রত্য ) ] এক বিষাক্ত কাল সাপ, কৃষ্ণসর্প, a kind of venomous black snake. cobra.

করোড়—বিণ [ সং কোটি ] কোটি, ten millions, crore. —পতি (পুং) very rich man, millionaire.

করৌত—পুং [ সং করপত্র ] করাত, a large saw. —স্ত্রীং [ হি কর+ঔত (প্রত্য) ] রক্ষিতা স্ত্রী, a kept woman, concubine.

করৌলী—স্ত্রীং [ সং করবালী ] এক-প্রকারের ছুরি, a kind of small dagger. a poniard.

কর্ক—পুং [ সং ] কাঁকড়া, ১২ রাশির মধ্যে ৪র্থ রাশি, অগ্নি, আয়না, a crab, a sign of the zodiac cancer, fire, mirror.

কর্কট—পুং [ সং ] কর্কট, কাঁকড়া, কর্কট রাশি, a crab, a sign of zodiac cancer.

কর্কশ—বিণ [ সং ] কর্কশ, কঠোর, অমসৃণ, harsh, hard, hoarse, ( পুং )—ইক্ষু, sugar-cane.

কর্কশতা—স্ত্রীং [ সং ] কর্কশতা, কঠোরতা, harshness, cruelty.

কর্কশা—বিণ, স্ত্রীং [ সং ] কর্কশা, ঝগড়াটে, a quarrelsome woman, shrewish.

কর্জ, কর্জা—পুং [ আ কর্জ ] ঋণ, ধার, উধার, loan, debt. বি. প্র. কর্জ উতারনা—ঋণ শোধ দেওয়া, to pay off one's debt, কর্জ খানা—ধার নেওয়া, উপকৃত হওয়া, to take a loan, to be benefit-ed, কর্জ লেনা—ধার লওয়া, to borrow.

কর্জদার—বিণ [ ফা ] ঋণী, indebted. —হোনা—ঋণী হওয়া, to owe.

কর্ণ—পুং [ সং ] কর্ণ, কান, the ear, the name of a king of *Angadesha*, the son of *Kunti* by *Surya*. বি. প্র. কর্ণকা পহরা—প্রভাতকাল, দানপুণ্যের সময়, early morning, dawn, the time of charity.

কর্ণগোচর—কর্ণগোচর, শ্রুত, audible. —দুংদুমি—কর্ণদুন্দুভি, the drum of the ear. —ধার—কর্ণধার, মাঝি, a helmsman. —পাত—কর্ণপাত, listening. —ভূষণ—কর্ণভূষণ, কানের গহনা, an ornament of the ear. —মূল—কর্ণমূল, the root of the ear, inflamation of the root of the ear. —বেধ—কর্ণবেধ, কর্ণছেদন, বালকোঁকে কান ছেদনেকা সংস্কার, the ceremony of piercing the ears of a boy.

কর্ণাটক—পুং [ সং ] কর্ণাট, কর্ণাটক, দক্ষিণ ভারতের একটি প্রদেশ, একপ্রকার সংগীত, a province in the south of India, a kind of song.

কর্তন—পুং [ সং ] কর্তন, কাটা, কাটনা, কতরনা, the act of cutting.

কর্তনী—স্ত্রীং [ সং কর্তনিকা ] কর্তনী, কাঁচি, কৈঁচী, a pair of scissors.

কর্তরী—স্ত্রীং [ সং ] কাঁচি, কাটারী, a pair of scissors, a bill hook.

কর্তব্য—বিণ [ সং ] কর্তব্য, করার যোগ্য, করণীয়, to be done or performed, proper, fit. ( পুং )—উচিত কর্ম, a duty. কর্তব্যাকর্তব্য, উচিত বা অনুচিত কার্য, proper or improper work. —নিষ্ঠা, কর্তব্যনিষ্ঠা—devotion to duty. —পরায়ণ—dutiful. —বুদ্ধি—কর্তব্যবুদ্ধি, sense of duty. —তা—( স্ত্রীং ), কর্তব্যতা, duty, obligation.

কর্তব্যমূঢ়—বিণ [ সং ] কর্তব্যবিমূঢ়, ভাঁচক্কা, ঘবরায়া হুআ, not knowing what to do, confounded, perplexed.

কর্তা—পুং [ সং ] কর্তা, কর্মকারী, প্রণেতা, রচয়িতা, কর্তৃকারক, a doer, a maker, an author, the nominative case.

কর্তার—পুং [ সং কর্তৃ ] কর্তা, ঈশ্বর, doer, creator, *God*.

কর্তৃত্ব—পুং [ সং ] কর্তৃত্ব, প্রভুত্ব, আধিপত্য, authority, management, supremacy.

কর্দম—পুং [ সং ] কর্দম, কাদা, পাঁক, কীচড়, mire, mud, clay.

কর্নৈতা—পুং [ হি ] এক জাতীয় ঘোড়া, a species of horse.

কর্পট—পুং [ সং ] ছেঁড়া কাপড়, জীর্ণ-বস্ত্র, worn out cloth, rag.

কর্পটী—স্ত্রীং [ সং কর্পটিন ] জীর্ণবস্ত্র-ধারণকারী ভিখারী, a beggar wearing rags or old cloths.

কর্পর—পুং [ সং ] পাত্র, পেয়ালা, মাথার খুলি, কটাহ, a pan, a skull, cauldron.

কর্পাস—পুং [ সং ] কার্পাস, কাপাস, কপাস, cotton.

কর্পূর—পুং [ সং ] কর্পূর, কপূর, কাফুর, camphor.

কর্বুর—পুং [ সং ] সোনা, জল, রাক্ষস, পাপ, gold, water, demon, sin.

কর্ম—পুং [ সং ] কর্ম, কাজ, কর্মকারক, act, work, deed, the accusative case.

কর্মকার—পুং [ সং ] কর্মকার, কামার, an artisan, a blacksmith.

কর্মচারী—পুং [ সং কর্মচারিন্ ] কর্মচারী, কর্মী, আমলা, an officer, an official, an employee.

কর্মঠ—বিণ [সং] কর্মঠ, দক্ষ, পরিশ্রমী, industrious, skilled in work, active.

কর্মণ্য—বিণ [ সং ] কাজের যোগ্য, প্রযত্নশীল, দক্ষ, কর্মঠ, fit for work, competent, hard-working.

কর্মযোগ—পুং [ সং ] কর্মযোগ, চিত্তশোধনকারী শাস্ত্রোক্ত কর্ম, যোগযুক্ত কর্ম, any religious or selfless act serving to purify the soul, self-dedication to the work of one's life.

কর্মী—বিণ [ সং কর্মিন্ ] কর্মী, কর্মঠ, কাজের যোগ্য, active, capable, efficient. ( পুং ) কর্মী, কার্যকর্তা, a worker, an artisan.

কর্মেন্দ্রিয়—স্ত্রীং [ সং ] কর্মেন্দ্রিয়, যে-সকল ইন্দ্রিয় দ্বারা কর্ম সম্পাদন করা হয় ( যেমন—বাক্, পাণি, পাদ, পায়ু, উপস্থ ), an organ of action ( viz, the hand, the foot, the organ of voice, the anus and the generative organ ).

কর্ষক—পুং [ সং ] কর্ষক, ভূমি কর্ষণকারী, কৃষক, a cultivator, a ploughman.

কর্ষণ—পুং [ সং ] কর্ষণ, কৃষি, চাষ, আকর্ষণ, ploughing, cultivating, pulling, drawing.

কলংক—পুং [ সং ] কলঙ্ক, দাগ, মালিন্য, অখ্যাতি, কেলেঙ্কারী, a spot, mark, stain, stigma, defamation, scandal.

কলংকিত—বিণ [ সং ] কলঙ্কিত, কলঙ্কযুক্ত, অপবাদগ্রস্ত, spotted, stained, soiled, disgraced, stigmatized, defamed.

কলংকী—বিণ [ সং কলংকিন্ ] কলঙ্কগ্রস্ত, দুর্নামগ্রস্ত —( স্ত্রীং ) কলঙ্কিনী, tainted, disgraced.

কলংদর—পুং [ আ ] মুসলমান ফকির, বানর ও ভালুকের নাচ প্রদর্শনকারী, মদারী, a *Mohammedan* mendicant, a dancer of monkeys and bears.

কল—স্ত্রীং [ সং ] (১) মধুর অস্ফুট ধ্বনি, কাকলি, মর্মর ধ্বনি, সুরীলী আবাজ, a low sweet voice, buzzing. (২) আরাম, বিশ্রাম, সন্তোষ, rest, repose, satisfaction. (৩) কল, যন্ত্র, a machine, a mill. (ক্রি. বিণ)—কাল, গতকাল, আগামীকাল, yesterday, tomorrow.

কলঈ—স্ত্রীং [ আ ] কলাই, রাং ইত্যাদি ধাতুর প্রলেপ, thin coat of tin on an object, gilt, varnish. বি. প্র. কলঈ খুলনা—গুপ্তকথা প্রকাশ হইয়া পড়া, to be exposed a secret; কলঈ খোলনা—গুপ্তকথা প্রকাশ করা, to expose a secret. —গর (পুং) [ আ কলঈ+ফা গর ] কলাইকর, a tinman —দার (বিণ) [ আ কলঈ+ফা দার ] কলাই করা, tinned, varnished.

কলকংঠ—পুং [ সং ] মধুর ধ্বনি, কোকিল, sweet voice cuckoo.

কলক—পুং [ আ ] দুঃখ, অশান্তি, রংজ, দুঃখ, বেচৈনী, sorrow, uneasiness, anxiety.

কলকল—পুং [ সং ] কলকল, কলরব, কোলাহল, a murmur, a babble.

কলগী—স্ত্রীং [ তু ] পাখীর মাথার ঝুঁটি, শিখা, শিরস্ত্রাণের উপরিস্থ পালকগুচ্ছ, the tuft of feathers on the head of some birds, crest, the tuft of feathers on the top of a helmet.

কলঘোষ—পুং [ সং ] কোকিল, কোয়ল, a cuckoo. —( বিণ )—মধুরভাষী, sweet-spoken.

কলছা—পুং [ হি ] চামচ, লম্বা হাতা, a spoon, a long-handled ladle.

কলছী—স্ত্রীং [ হি ] বড় চামচ, a large bowled spoon with a long handle.

কলজিব্‌ভা—বিণ [ সং কালজিহ্ব ] কাল জিহ্বা বিশিষ্ট, যার অশুভ বাক্য প্রায়ই ঠিক হয়, one whose tongue is black, ill-omened.

কলত্র—পুং [ সং ক্লীব ] কলত্র, পত্নী, স্ত্রী, wife.

কলদার—বিণ [ হি কল+ফা দার ] কলযুক্ত, fitted with accessory parts. (পুং)—রূপার টাকা, a silver coin.

কলধূত—পুং [ সং ] রূপা, চাঁদী, silver.

কলধৌত—পুং [ সং ] সোনা, রূপা, মধুর ধ্বনি, gold, silver, harmonious sound.

কলপ—পুং [ সং কল্প ] কলপ, লেই, মাড়, starch, hair-dye, paste.

কলপনা—ক্রি. অ. [ সং কল্পন ] বিলাপ করা, to lament, to grieve.

**কলফ**—পুং [ আ ] কলপ, মাড়, starch, varnish. —**করনা**—কলপ করা, to starch.

**কলবল**—পুং [ সং কলা+বল ] উপায়, কলা-কৌশল, গোলমাল, contrivance, device, uproar.

**কলবুত**—পুং [ ফা কালবুদ ] কাঠামো, ফরমা, চর্মকারদের ব্যবহৃত কাঠ, frame, structure, the last of a shoe-maker.

**কলম**—স্ত্রীং [ আ ] কলম, লেখনী, তুলি, গাছের কলম, a pen, the painter's brush, a graft. —**তরাশ** ( পুং )—চাকু, knife, —**দান** ( পুং )—কলমদানি, a pen-holder. বি. প্র. **কলম চলানা**—লেখা, to write ; **কলম তোড়না**—লেখার চূড়ান্ত করা, অপূর্ব লেখন-শক্তি প্রকাশ করা, writing to excess, to write something wonderful, **কলম বাঁধনা**—কলম বাঁধা, to graft.

**কলম কসাই**—পুং [ আ ] অধীত বিদ্যার সাহায্যে যে অপরের ক্ষতিসাধন করে, one who does harm to other by his acquired knowledge.

**কলমনা**—ক্রি. স. [ আ. সং কলম ] কাটা, দুই টুকরা করা, to cut off, to lop, to nip off.

**কলমা**—পুং [ আ ] কলমা, মুসলমান ধর্মের মূলমন্ত্র, central creed of *Islamic* faith. বি. প্র. **কলমা পঢ়না**—কলমা পড়া, মুসলমান হওয়া, to embrace *Islam*. ( কলমা—লা ইলাহ ইল্লিলাহ মুহম্মদ অর-রসুল অল্লাহ অর্থাৎ ঈশ্বর ও তাঁহার প্রেরিত মহম্মদ ব্যতীত আর কেহ উপাসনার যোগ্য নাই, there is none to be worshipped but God and His messenger Mohammad. )

**কলমী**—বিণ [ ফা ] লিখিত, কলমের গাছ সম্বন্ধীয়, written, pertaining to a grafted plant.

**কলমুহাঁ**—বিণ [ হি ] যাহার মুখ কালো হইয়াছে, কলঙ্কিত, stained, unfortunate, disgraced.

**কলরব**—পুং [ সং ] কলরব, কলধ্বনি, মধুর অস্ফুট ধ্বনি, পাখীর কিচিরমিচির, a sweet voice, a low and pleasing tone, the twittering of birds.

**কলল**—পুং [ সং ] বুদ্বুদাকার প্রাথমিক অবস্থার ভ্রূণ, the bubble-shaped primary formation of an embryo.

**কলবরিয়া**—স্ত্রীং [ হি কলবার+ইয়া ( প্রত্য ) ] শুঁড়ীর দোকান, মদের দোকান, liquor shop, tavern.

**কলবার**—পুং [ সং কল্যপাল ] মদ প্রস্তুত ও বিক্রয়কারী, one who distils and sells liquors, a taverner. ( স্ত্রীং—কলবারিন ) ৷

কলশ—পুং [ সং ] কলস, কলসী, বড় ঘড়া, গাগরী, কুম্ভ, a water pot, a pitcher, a water jar.

কলসী—স্ত্রীং [ হি কলস ] ছোট কলস, a small water jar.

কলহংস—পুং [সং] রাজহংস, বালিহাঁস, a drake, a gander, ক্ষত্রিয়দের এক শাখা, a section of *Kshatriyas*.

কলহ—পুং [সং] কলহ, ঝগড়া, বিবাদ, a quarrel, a contention, a strife. —কারী— কলহকারী, quarrelsome, contentious. —পূর্ণজীবন—কলহপূর্ণ জীবন, a cat and dog life. —কা মূল - কলহের মূল, bone of contention. —মেঁ কাল বিতানা—কলহপূর্ণ জীবন কাটান, to lead a dog's life. —মেঁ প্রবৃত্ত করনা—কলহে প্রবৃত্ত করা, to set at loggerheads. — সমাপ্ত করনা—কলহ সমাপ্ত করা, to bury the hatchet, to end strife.

কলা—স্ত্রীং [ সং ] কলা, অংশ, ভাগ, শিল্প, সুকুমার শিল্প, নৈপুণ্য, কৌশল, a portion, a division, art and craft, fine arts, skill, trick.

কলাই—স্ত্রীং [ সং কলাচিকা, প্রা. কলাইআ ] মণিবন্ধ, হাতের কব্জি, the wrist. স্ত্রীং [ সং কল্লাপ ] সূতার লাছি, skein of thread.

কলাকন্দ—পুং [ ফা ] কলাকন্দ, খোয়া ক্ষীর দ্বারা প্রস্তুত একপ্রকার মিঠাই, a kind of sweetmeat.

কলাকার—পুং [ সং কলা+কার ] কলাকার, শিল্পী, artist.

কলাকৌশল—পুং [ সং কলা+কৌশল ] কলাকৌশল, কলাকুশলতা, কারিগরী, শিল্প, art and craft, artifice, workmanship.

কলাধর—পুং [ সং ] চাঁদ, শিব, the moon, an epithet of *Shiva*.

কলাপ—পুং [ সং ] সমূহ, গুচ্ছ, ময়ূর-পুচ্ছ, an assemblage, a skein, a peacock's tail, তূণীর, a quiver, বাণ, an arrow, চাঁদ, the moon, কলাপ ব্যাকরণ—the title of a Sanskrit grammar.

কলাপী—পুং [ সং ] ময়ূর, peacock.

কলাবত্তু—পুং [ তু কলাবতুন ] জরির কাজ, রেশমের উপর সোনা-রূপার কাজ, gold or silver thread twisted on silk.

কলাম—পুং [ আ ] বাক্য, বচন, কথাবার্তা, উপদেশ, প্রতিজ্ঞা, আপত্তি ( ওজর ), talk, speech, discourse, conversation, sermon, promise, objection.

কলার—পুং [ see কলবার ]

কলাল—পুং [ সং কল্যপাল ] মদ্য বিক্রেতা, কলবার, one who distils and sells spirituous liquors. —( স্ত্রীং—কলালী )।

কলাবংত—পুং [ সং কলাবন্তঃ ] কলা-নিপুণ, সুকুমার শিল্পে বিশেষতঃ নৃত্যগীত ও অভিনয়ে পারদর্শী, skilled in all the elegant arts esp. music, drama and dance. ( স্ত্রীং—কলাবতী )।

কলি—পুং [ সং ] কলি, পুরাণোক্ত চতুর্থ বা শেষ যুগ, চতুর্থ যুগের অধিদেবতা, the fourth ( iron ) age of the world according to the *Hindus*, the incarnation of the fourth age.

কলিকা—স্ত্রীং [ সং ] কলি, কুঁড়ি, কোরক, bud, an unblown flower.

কলিয়া—পুং [ আ ] কালিয়া, মাছ বা মাংসের তরকারী বিশেষ, rich curry.

কলিয়ানা—ক্রি. অ. [ হি কলী ] গাছে কুঁড়ি দেখা দেওয়া, to blossom, to bud, পাখীর গায়ে নূতন পালক গজান, growing of new feathers in a bird's wings.

কলিয়ারী– স্ত্রীং সং কলিহারী] বিষাক্ত শিকড়যুক্ত একরূপ গাছ—a kind of plant with poisonous roots.

কলিল—বিণ [ সং ] মিশ্রিত, mixed, গহন, দুর্গম, deep, impassable, impenetrable.

কলীংদা—পুং [ সং কালিংদক ] তরমুজ, water melon.

কলী—স্ত্রীং [ সং ] কুঁড়ি, কোরক, bud, blossom. বি. প্র. খিলনী কলী খিলনা—আনন্দে উৎফুল্ল হওয়া, to be extremely pleased. স্ত্রীং [ আ কলই ] চূণকাম, whitewash.

কলীল—বিণ [ আ ] অল্প, কিঞ্চিৎ, থোড়া, a little a small quantity.

কলীসা—পুং [ ফা ] খৃষ্টান বা ইহুদীদের প্রার্থনা স্থান, the synagogue or church of the Jews or the Christians.

কলুষ—পুং [ সং ] কলুষ, পাপ, আবিলতা, মলিনতা, sin, guilt, crime, foul.

কলুষিত—বিণ [ সং ] কলুষিত, দূষিত, মলিন, পাপযুক্ত, sinful, guilty, dirty, polluted. ( স্ত্রীং—কলুষিনা )।

কলূটা – বিণ [হি কালা+ঊটা (প্রত্য)] কালো, গভীর কালো, black, deep black.

কলেজা—পুং [ হি ] হৃৎপিণ্ড, হৃদয়, বুক, সাহস, heart, breast, courage. বি. প্র. কলেজা উছলনা —আনন্দে উৎফুল্ল হওয়া, to be very cheerful in joy. কলেজা উলটনা—অতিরিক্ত বমনে ক্লান্ত হওয়া, to be fatigued by incessant nausea. কলেজা কাঁপনা —হৃৎকম্প হওয়া, অত্যন্ত ভীত হওয়া, to be terrified. কলেজেকা টুকড়া—হৃদয়ের টুকরা, অত্যন্ত প্রিয়

-বস্তু, a dearly beloved object. কলেজা জলানা—হৃদয়ে দুঃখ দেওয়া, to annoy, to give pain to the heart. কলেজা টুক টুক হোনা—হৃদয় বিদীর্ণ হওয়া, to be heart-rending. কলেজা ঠণ্ডা হোনা—হৃদয় শান্ত হওয়া, to be pacified. কলেজা তর হোনা—সন্তুষ্ট হওয়া, to be pleased. কলেজা থামকর বৈঠনা—হৃদয় চাপিয়া রাখা, দুঃখ গোপন করা, to control the pangs of sorrow. কলেজা নিকালকর রখনা—অত্যন্ত প্রিয়বস্তু ত্যাগ করা, to sacrifice the dearest object. কলেজা পক জানা—দুঃখ সহ্য করিতে করিতে হৃদয় কঠোর হওয়া, to be hardened by enduring affliction. পত্থরকা কলেজা—কঠোর হৃদয়, a hard heart. কলেজেপর সাঁপ লোটনা—পূর্ব ঘটনা স্মরণে হৃদয় দগ্ধ হওয়া, to be extremely sorry on remembering a past occurrence. কলেজেসে লগানা—আলিঙ্গন করা, to embrace.

কলেজী—স্ত্রীং [ হি ] যকৃৎ, পাঁঠা প্রভৃতির যকৃৎ, liver of goats.

কলেবর—পুং [সং] কলেবর, দেহ, শরীর, আকৃতি, body, bulk, size.

কলেবা—পুং [ সং কল্যবর্ত ] প্রাতরাশ, জলপান, নাস্তা, breakfast, tiffin. বি. প্র. কলেবা করনা—খাইয়া ফেলা, জলপান করা, to swallow, to eat up, to breakfast.

কলৈয়া—স্ত্রীং [ সং কলা+হি ঐয়া (প্রত্য) ] ডিগ্‌বাজী খাওয়া, to somersault.

কলোল—পুং [ সং কল্লোল ] আমোদ-প্রমোদ, ক্রীড়া কৌতুক, amusement, gaiety and mirth.

কলৌঁজী—স্ত্রীং [ হি ] বিশেষভাবে প্রস্তুত একপ্রকারের ব্যঞ্জন, a special preparation of cooked vegetables.

কল্কি—পুং [ সং ] কল্কি, কলিযুগের অবতার, ভগবান বিষ্ণুর দশ অবতারের শেষ অবতার, the tenth and last incarnation of *Lord Vishnu* who is yet to come.

কল্প—পুং [ সং ] কল্প, বিধান, বিধি, কৃত্য, যজ্ঞাদি নিষ্পাদনের বিধান সম্বলিত বেদাঙ্গ গ্রন্থবিশেষ, ব্রহ্মার এক অহোরাত্র অর্থাৎ ৪৩২ কোটি বৎসর, অভিপ্রায়, চিকিৎসাপদ্ধতি বিশেষ, one of the *Vedangas*, a day of *Brahma* (the creator) being 4320000000 solar days of mortals, rule, justice, a process of medical treatment. —( বিণ )—সদৃশ (মৃতকল্প, গুরুকল্প), similar. —তরু—( পুং ) কল্পতরু, অভীষ্ট

ফলদায়ক, স্বর্গীয় বৃক্ষ যাহার কাছে চাহিলে সব কিছুই পাওয়া যায়, অত্যন্ত উদার ও বদান্য ব্যক্তি, a heavenly tree which grants anything that is desired of it, a man of unbounded generosity. —লোক ( পুং ) কল্পলোক; কল্পিত দেশ, মানসলোক, the land of imagination, imaginary world, the kingdom of the mind.

**কল্পনা**—স্ত্রীং [ সং ] কল্পনা, উদ্ভাবনা, অনুমান, imagination, mental image, thought, conception.

**কল্পবাস**—পুং [ সং ] কল্পবাস, মাঘ মাসে গঙ্গাতীরে নিয়মনিষ্ঠার সঙ্গে বাস করা, leading a pious life in the month of *Magha* on the banks of the *Ganga*.

**কল্পসূত্র**—পুং [ সং ] কল্পসূত্র, বেদোক্ত আচার অনুষ্ঠানের সূত্রাকারে প্রস্তুত নিয়মাবলী, the work written in the form of aphorisms in which religious rites according to the *Vedas* are described.

**কল্পান্ত**—পুং [ সং ] কল্পান্ত, প্রলয়, the end of a *Kalpa* or an age of the world's existence, dissolution of the world.

**কল্পিত**—বিণ [ সং ] কল্পিত, কল্পনা করা হইয়াছে এমন, মনগড়া, অবাস্তব, imaginary, artificial, fabricated, fictitious.

**কল্মষ**—পুং [ সং ] কল্মষ, কলুষ, পাপ, sin, filth, moral impurity.

**কল্যাণ**—পুং [ সং ] কল্যাণ, হিত, মঙ্গল, ভলাই, good, welfare, prosperity, benediction.

**কল্লা**—পুং [ হি ] অঙ্কুর, কুঁড়ি, গলা, মুণ্ড, new shoot, sprout, neck. —তোড় ( বিণ ) তীব্র, তীক্ষ্ণ, sharp, keen or severe. করমকল্লা ( পুং ) বাঁধাকপি, cabbage.

**কল্লোল**—পুং [ সং ] কল্লোল, তরঙ্গ, আমোদ-প্রমোদ, আনন্দ, wave, billow, joy, delight, pleasure.

**কল্লোলিনী**—স্ত্রীং [ সং ] কল্লোলিনী, নদী, ঝরণা, river, stream.

**কলহাড়না** ক্রি স. [ হি ] কড়াইতে ভাজা, to fry in a pan, দুঃখে কাঁদিয়া উঠা, to cry in grief.

**কবচ** ( কওঅচ্ )—পুং [ সং ] বর্ম, কবচ, মাদুলি, তাবিজ, armour, talisman, helmet, amulet.

**কবর** ( কওঅর্ )—পুং [ সং কবল ] গ্রাস, কৌর, কেশপাশ, খোঁপা, ঢাকনি, পুস্তকের মলাট, morsel, braid of hair, cover.

**কবরী**—স্ত্রীং [ সং ] খোঁপা, বেণী, braid of hair, chignon.

**কবল**—পুং [সং] কবল, গ্রাস, কুলকুচা, morsel, mouthful, gargle.

**কবলিত**—বিণ [ সং ] কবলিত, ভক্ষিত, গ্রস্ত, taken in the mouth, eaten, swallowed up.

**কবায়দ**—স্ত্রীং [ আ ] নিয়মপদ্ধতি, ব্যায়াম, যুদ্ধশিক্ষা, regulations, drill, military exercise.

**কবি**—পুং [সং] কবি, কবিতা রচয়িতা, দ্রষ্টা, পণ্ডিত, poet, bard, versifier, a man of learning.

**কবিতা**—স্ত্রীং [ সং ] কবিতা, পদ্য রচনা, কাব্য, poem, verse, poetry.

**কবিরাজ**—পুং [ সং ] কবিশ্রেষ্ঠ, আয়ুর্বেদীয় চিকিৎসক, poet laureate, an *Ayurvedic* practitioner.

**কশ**—পুং [ সং ] চাবুক, কোড়া, টান, whip, lash, pulling.

**কশমকশ**—স্ত্রীং [ ফা ] টানাহেঁচড়া, টানাটানি, খাঁচাতানী, mutual pulling, pulling and hauling.

**কশা**—স্ত্রীং [ সং ] রশি, চাবুক, লাগাম, rope, lash, bridle.

**কশীদা**—পুং [ ফা ] সূচীকর্ম, needle-work, embroidery.

**কশ্যপ**—পুং [ সং ] কশ্যপ, জনৈক বৈদিক ঋষি, ইঁহার ঔরসে দেব ও দানবগণ জন্মগ্রহণ করিয়াছেন বলিয়া কথিত, the name of a *Vedic Rishi*. He is said to have been the father of both gods and demons.

**কষায়**—বিণ [ সং ] কষায়, তিক্ত বা কটুরসবিশিষ্ট, গৈরিকবর্ণ, astringent taste or flavour, dyed with red chalk.

**কষ্ট**—বিণ [ সং ] কষ্ট, ক্লেশ, পীড়া, দুঃখ, যন্ত্রণা, distress, pain, hardship, trouble, sorrow.

**কস**—পুং [ সং কষ ] পরীক্ষা, জোর, বল, শক্তি, test, trial, strength, power. বি. প্র. কসমেঁ রখনা—বশে রাখা, to keep under submission.

**কসক**—স্ত্রীং [ সং কষ ] ব্যথা, বেদনা, পুরাতন শত্রুতা, griping pain, strain, old malice. বি. প্র. কসক নিকালনা—প্রতিশোধ নেওয়া, to retaliate.

**কসকনা**—ক্রি. অ. [ হি ] ব্যথা করা, to suffer pain.

**কসনা**—ক্রি. স. [ সং কর্ষণ ] কষিয়া বাঁধা, পরীক্ষা করা, ঘি গরম করা, ঘোড়ায় জিন কষা, to tighten, to examine, to test, to boil ghee, to saddle a horse for riding.

**কসব**—পুং [ আ ] উপার্জন, কৌশল, ব্যবসা, পেশা, earning, skill, trade, profession.

**কসবা**—পুং [ আ ] বস্তি, ছোট শহর, slum, a small township.

**কসবী**—স্ত্রীং [ আ ] ব্যভিচারিণী স্ত্রী, বেশ্যা, কসবিন, an adulterous woman, a prostitute.

কসম—স্ত্রীং [ আ ] শপথ, সৌগংধ, an oath. বি. প্র. কসম উনারনা—দায়সারা ভাবে শপথ রক্ষা করা, to perform an oath nominally. কসম খানা—শপথ নেওয়া, to take an oath. কসম দেনা—শপথ নেওয়ানো, to make someone swear. কসম লেনা—শপথ নেওয়া, to declare solemnly.

কসমসানা—ক্রি. অ. [ হি ] বিচলিত হওয়া, চঞ্চল হওয়া, to become restless, to be anxious.

কসর—স্ত্রীং [ আ ] অভাব, ন্যূনতা, কমী, deficiency. বি. প্র. কসর নিকালনা—প্রতিশোধ লওয়া, অভাব মোচন করা, to retaliate, to make up deficiency.

কসরত—স্ত্রীং [আ] ব্যায়াম, exercise.

কসরতী—বিণ [ আ কসরত+হি ঈ (প্রত্য) ] ব্যায়ামশীল, athlete.

কসাই—পুং [ আ ] কসাই, ঘাতক, মাংস বিক্রেতা, বধিক, বুচর. butcher, —খানা (পুং)—কসাইখানা, slaughter-house.

কসানা—ক্রি. স. [সং কষায়, হি কসাব] কষ্‌টে স্বাদ হওয়া, to become astringent to taste.

কসাব—পুং [ সং কষায় ] কষায়ত্ব, কসৈলাপন, astringency.

কসাব—পুং [ হি কস+আব (প্রত্য) ] কসা, টান, খিঁচাব, tightness.

কসীদা—পুং [ ফা ] *see* কশীদা।

কসূর—পুং [ আ ] অপরাধ, দোষ, ত্রুটি, গলতী, fault, error, defect, default. —বার—বিণ [ ফা ] দোষী, অপরাধী, guilty, faulty.

কসেরু—পুং [ সং কসেরু ] তৃণমূল বিশেষ, a kind of grass-root.

কসৈলা—বিণ [ হি কসাব+ঐলা (প্রত্য) ] কষায় স্বাদযুক্ত, কষ্‌টে, astringent.

কসৌটী—স্ত্রীং [ হি ] কষ্টিপাথর, পরীক্ষা, পরখ, জাঁচ, touchstone, an assay, a test.

কস্তূর—পুং [ সং কস্তূরী ] কস্তুরী মৃগ, the musk-deer.

কস্তুরিয়া—পুং [ হি ] কস্তুরী বিক্রেতা, কস্তুরীযুক্ত, one who sells musks, impregnated with musk.

কস্তূরী—স্ত্রীং [ সং ] কস্তুরী, মৃগনাভি, musk.

কহকহা—পুং [ফা] অট্টহাস, উচ্চহাসি, ঠহাকা, a roar of laughter, a horse laugh.

কহত—পুং [ আ ] দুর্ভিক্ষ, আকাল, famine. —সালী—দুর্ভিক্ষের বছর, the year of famine.

কহতা—পুং [ হি ] বক্তা, বোলনেবালা, speaker.

কহন—স্ত্রীং [ সং কথন ] কথন, উক্তি, প্রবাদ বাক্য, কবিতা, statement, remark, proverb, poem.

**কহনা**—ক্রি. স. [ হি ] কহা, বলা, বোলনা, to say, to tell, to speak. বি. প্র. কহবদকর—প্রতিজ্ঞাপূর্বক, with resolution ; কহনেকো—নামমাত্র, nominally ; কহনেকী বাত—কথার কথা, অবান্তর কথা, something unreal, irrelevant ; কহনা সুননা—বুঝান, to explain.

**কহর**—পুং [ আ কহ্‌র ] বিপদ, বিপত্তি, disaster, calamity.

**কহরী**—বিণ [ আ কহ্‌র ] বিপজ্জনক, disastrous, calamitous.

**কহলানা**—ক্রি. স. [ হি ] বলানো, বলিয়া পাঠান, to cause to tell, to send word, to inform.

**কহবা**—পুং [ আ ] একপ্রকার পানীয়, কফি, coffee.

**কহাঁ**—ক্রি. বি. [ হি ] কোথায়, where. বি. প্র. কহাঁকা—কোথাকার, অপরিচিত, unknown, কহাঁকা কহাঁ—অনেক দূরে, far off কহাঁকী বাত—বাজে কথা, false statement.

**কহানী**—স্ত্রীং [সং কথানক, প্রা কহাণয়] কাহিনী, আখ্যায়িকা, কিস্সা, fable, story, tale. বি. প্র. রাম কহানী—দীর্ঘ বর্ণনা, a very lengthy statement.

**কহার**—পুং [ হি ] এক জাতি যাহারা জল তুলে, পাল্কী ইত্যাদি বহন করে, কাহার, a caste who draw water from wells and carry people in palanquins etc.

**কহাবত**—স্ত্রীং [হি কহ+আবত (প্রত্য)] প্রবাদ বাক্য, লোকোক্তি, proverb, dictum.

**কহাসুনা**—পুং [ হি ] বাদ-প্রতিবাদ, altercation, wrangling.

**কহীঁ**—ক্রি. বি. [ হি কহাঁ ] কোথাও, কোনস্থানে, anywhere, somewhere. বি. প্র. কহীঁ ঔর—আর কোথাও, somewhere else ; কহীঁকা—কোথাকার, of unknown destination ; কহীঁকা ন রহনা—কোন পরিচয়ের যোগ্য না থাকা, not to belong to any party, to be useless, কহীঁ ন কহীঁ—কোথাও না কোথাও, somewhere or other.

**কাংক্ষা**—স্ত্রীং [ সং ] ইচ্ছা, অভিলাষ, চাহ, desire, longing, wish.

**কাংক্ষী**—বিণ [ সং কাঙ্ক্ষিন্ ] ইচ্ছুক, desirous, expectant.

**কাঁখ**—স্ত্রীং [ সং কক্ষ ] বগল, পার্শ্ব, কাঁকাল, the armpit, the side.

**কাঁখনা**—ক্রি. অ. [ হি ] কোঁকানো, to make groaning sound, to cry in pain.

**কাঁখাসোতী**—স্ত্রীং [ কাঁখ+সং স্রোত ] চাদর গায়ে জড়াইবার রীতি—ডান বগলের নীচ হইতে লইয়া বাম কাঁধের উপর রাখা, the method of keeping a scarf passing

under the right armpit and resting on the left shoulder.

কাঁগড়া—পুং [ দেশ ] কাঁগড়া, পঞ্জাব প্রদেশে অবস্থিত একটি ছোট আগ্নেয়গিরি, a mountainous region in the *Punjab* where there is a small volcano.

কাঁগড়ী—স্ত্রীং [ দেশ ] কাঁগড়ী, এক প্রকারের ছোট উনন যাহা কাশ্মীরীরা শীতের সময় গলায় ঝুলাইয়া রাখে, a kind of small hearth which Kashmiris hang on their necks in winter.

কাঁচ—পুং [ সং কাচ ] কাঁচ, দর্পণ, শীশা, glass, mirror.

কাঁচন—পুং [ সং ] কাঞ্চন, সোনা, ধন, gold, wealth.

কাঁচরী ( লী )—স্ত্রীং [ সং কঞ্চুলিকা ] সাপের খোলস, a cast-off skin of a serpent.

কাঁচী—স্ত্রীং [ সং ] কোমরের অলঙ্কার-বিশেষ, মেখলা, গোট, a woman's girdle or zone with small tinkling bells. —পুরম্—হিন্দুদের পবিত্র সাতটি তীর্থনগরীর একটি, one of the seven sacred cities of the Hindus.

কাঁজী—স্ত্রীং [ সং ] এক প্রকারের অম্ল তরল পদার্থ, ঘোল, ছাছ, a kind of sour gruel, whey.

কাঁটা—পুং [ সং কণ্টক ] কাঁটা, কণ্টক, thorn, nail. বি. প্র. কাঁটা নিকলনা—বাধা দূর হওয়া, clearing off of an obstacle. রাস্তেমেঁ কাঁটা বিছানা—বাধা দেওয়া, বিঘ্ন সৃষ্টি করা, to put difficulties in the way. কাঁটা বোনা—অনিষ্ট করা, to do evil, কাঁটোঁপর লেটনা—দুঃখকষ্টে পড়া, to fall into difficulty, কাঁটা হোনা—কঙ্কালসার হওয়া, to be reduced to skeleton. কাঁটেসে কাঁটা নিকালনা—কাঁটা দিয়া কাঁটা তোলা, to remove one obstacle with another.

কাঁটী—স্ত্রীং [ হি কাঁটা ] ছোট কাঁটা, small nail, small hook.

কাংড—পুং [ সং ] কাণ্ড, গুঁড়ি, পর্ব, গ্রন্থের ভাগ বা অংশ, কোন কাজ বা বিষয়ের স্বতন্ত্র বিভাগ, the trunk of a tree, a section or chapter, a canto, division.

কাংত—পুং [ সং ] কান্ত, পতি, স্বামী, সুন্দর, প্রিয়, মনোহর, চাঁদ, লোহা, husband, dear, beloved, pleasing, moon, iron.

কাংতসার—পুং [ সং ] পাকা লোহা, refined iron, steel.

কাংতা—স্ত্রীং [ সং ] প্রিয়া, প্রেয়সী, সুন্দরী স্ত্রী, ভার্যা, beloved, a beautiful woman, wife.

কাংতার—পুং [ সং ] নিবিড় অরণ্য, দুর্গম পথ, a dense forest, an impassable road.

কাঁতি—স্ত্রীং [ সং ] কান্তি, লাবণ্য, শোভা, সৌন্দর্য, দীপ্তি, beauty, splendour, lustre.

কাঁপনা—ক্রি. অ. [ সং কংপন ] কাঁপা, কম্পিত হওয়া, to tremble, to shiver, to quake.

কাঁয কাঁয, কাঁব কাঁব—পুং [হি] কাকের ডাক, কা-কা শব্দ, গোলমাল, cawing of a crow, murmur.

কাঁবর—স্ত্রীং [ প্রা. কাবড ] বাঁক, a frame fitted to one's shoulder for carrying vessels.

কাঁবরিয়া—পুং [ প্রা. কাবডিয ] বাঁক বহনকারী, carrier of an yoke.

কাঁস—পুং [ সং কাস ] কুশ, একপ্রকার ঘাস, a species of holy grass.

কাঁসা—পুং [ সং কাংস্য ] কাঁসা, bell-metal. —গর ( পুং ) কাঁসারী, কাংস্যকার—bell-metal worker.

কাক—পুং [ সং ] কাক, the crow.

কাকতালীয—বিণ [ সং ] কাকতালীয়, পরস্পর সম্বন্ধহীন অথচ অকস্মাৎ একসঙ্গে সংঘটিত, accidental, fortuitous concurrence of events.

কাকদংত—পুং [ সং ] কাকদন্ত, অসম্ভব বস্তু, miracle, something impossible.

কাকবংধ্যা—স্ত্রীং [ সং ] একবন্ধ্যা, যে নারী একবারমাত্র গর্ভধারণ করে, a woman who bears only one child.

কাকরেজা—পুং [ ফা ] গাঢ় কাল ও লাল রং মিশ্রিত কাপড়, purple coloured cloth.

কাকরেজী—পুং [ ফা ] কাল ও লাল মিশ্রিত রং, purple colour.

কাকলী—স্ত্রীং [ সং ] কাকলী, মন্দমধুর ধ্বনি, কলনাদ, a low sweet sound of birds.

কাকা—পুং [ ফা ] কাকা, বাবার ভাই, চাচা, uncle. ( স্ত্রীং—কাকী )।

কাকাকৌআ—পুং [ হি ] কাকাতুয়া, cockatoo ( parrot ).

কাকী—স্ত্রীং [ সং ] কাকী, স্ত্রী কাক, a female crow. —স্ত্রীং [হি কাকা] কাকীমা, চাচী, aunt.

কাগ—পুং [ সং কাক, প্রা কাগ ] কাক, কৌআ, crow.

কাগজ—পুং [ আ কাগজ, সং কাগদ ] —কাগজ, paper.

কাগজাত—পুং বহুব [ আ কাগজ ] কাগজপত্র, লিখিত দলিলপত্র, আদালতের দলিল, papers, written documents, legal deeds.

কাগজী—বিণ [আ কাগজ] কাগজ দ্বারা নির্মিত, লিখিত, made of paper, written out.

কাগারোল—পুং [হি] গণ্ডগোল, হল্লোড়, tumult, uproar.

কাছ—পুং [ সং কক্ষ ] কাছা, the hem of the cloth tucked behind at the waist-band between the legs.

কাছনা—ক্রি. স. [ হি কাছ ] কাছা দেওয়া, হাতা, চামচ বা হাত দিয়া তরল বস্তু চাঁচিয়া জড় করা, to tuck behind the cloth at the waist-band between the legs; to gather by scraping with a ladle, spoon or hand.

কাজ—পুং [ সং কার্য্য ] কাম, কার্য, কাম, work, occupation, business, duty.

কাজল—পুং [সং কজ্জল] কাজল, সূর্মা, কাজর, lampblack for use on eyes, collyrium.

কাজী—পুং [ আ কাজী ] কাজী, বিচারক, ন্যায়াধীশ, হাকিম, *Kazi*, a *Mohammedan* judge.

কাজু—পুং [ আ ] কাজু বাদাম the cashew-nut.

কাটনা—ক্রি. স. [ সং কর্তন ] কাটা, কর্তন করা, to cut, to clip. বি. প্র. কাটো তো খুন নহীঁ—একেবারে স্তম্ভিত হওয়া, to be stupefied, to be confused totally. কাটনে দৌড়না—খিটখিটে হওয়া, to be fretful. কান কাটনা—কান কাটা, পরাস্ত করা, to defeat. নাক কাটনা—নাক কাটা, অপমানিত করা, to insult. হাথ কাটনা—হাত কাটা, সহায়তা হইতে বঞ্চিত করা, to cut one's hand, to deprive one of help.

কাটূ—পুং [ হি কাট+ঊ ( প্রত্য )] কাটিয়ে, কাটনেবালা, cutter.

কাঠ—পুং [ সং কাষ্ঠ ] কাঠ, কাষ্ঠ, লকড়ী, wood. বি. প্র. কাঠ কবাড় —ভাঙ্গাচোরা আসবাবপত্রের স্তুপ heap of broken furniture. কাঠকা উল্লু—আকাট মূর্খ—a blockhead, great fool. কাঠ হোনা—সংজ্ঞাহীন হওয়া, স্তব্ধ হওয়া, কঠিন হওয়া, to be senseless, to dry up and become hard. কাঠকী হাঁড়ী—এমন ধোঁকা যা এক বারের বেশী চলে না, deception by which a man can be tricked only once. কাঠমেঁ ডালনা—কাঠগড়ার মধ্যে ঢুকানো, আবদ্ধ করা, to put into stocks, to imprison, to confine.

কাঠড়া—পুং [ হি ] কাঠের বড় পাত্র, কেঠো, কঠৌতা, a big shallow wooden vessel.

কাঠিন্য—পুং [ সং ] কাঠিন্য, কঠিনতা, দৃঢ়তা, নির্দয়তা, hardness, firmness, cruelty.

কাঢ়না—ক্রি. স. [সং কর্ষণ, প্রা কড্ঢন] বাহির করা, নিষ্কাশন করা, খুলিয়া দেখান, পৃথক করা, to extricate, to draw out, to set apart.

কাঢ়া—পুং [ সং কাথ, প্রা কাঢ ] কাথ, পাচন, decoction.

কাতন্ত্র—পুং [ সং ] সংস্কৃত ব্যাকরণ, কলাপ ব্যাকরণ, the title of a Sanskrit Grammar.

**কাতনা**—ক্রি স. [ সং কর্তন ] সূতা কাটা, to spin.

**কাতর**—বিণ [ সং ] কাতর, অধীর, ব্যাকুল, ভীত, distressed, afraid, nervous.

**কাতিক**—পুং [ সং কার্তিক ] কার্তিক, the month of *Kartic*.

**কাতিব**—পুং [ আ ] লেখক, মুহুরি, মুংশী, মুহর্রির, a writer of documents, a clerk.

**কাতিল**—বিণ [ আ ] ঘাতক, হত্যাকারী, হত্যারা, murderer.

**কাতী**—স্ত্রীং [ সং কর্তরী ] কাঁচি, ছুরি, কৈঁচী, ছুরী, scissors, knife.

**কাত্যায়নী**—স্ত্রীং [ সং ] কাত্যায়নী, দুর্গাদেবী, the goddess *Durga*.

**কাদংবরী**—স্ত্রীং [সং] কাদম্বরী, সরস্বতী, মদিরা, কোকিলা, the goddess *Saraswati*, wine, a female cuckoo.

**কাদংবিনী**—স্ত্রীং [ সং ] কাদম্বিনী, মেঘপুঞ্জ, মেঘমালা, line or array or mass of clouds.

**কাদর**—বিণ [সং কাতর] ভীরু, timid.

**কান**—পুং [ সং কর্ণ ] কান, শ্রবণেন্দ্রিয়, ear. বি. প্র. কান উঠানা—শোনার জন্য উৎসুক হওয়া, to be eager to hear, to be alert. কান উমেঠনা—কানমলা দেওয়া, to twist ears. কান কাটনা—ঠকান, পরাস্ত করা, to defeat. কানকা কচ্চা—কান-পাতলা, হঠাৎ বিশ্বাসী, credulous. কান খড়ে করনা—কান খাড়া করা, সতর্ক হওয়া, to be alert. কান খানা—গোলমাল করা, to make an uproar. কান পূঁছ দবাকর চলে জানা—চুপচাপ চলিয়া যাওয়া, to slip away secretly. কান পকড়না—কান ধরা, নিজের দোষ স্বীকার করা, to confess one's own quilt. কান দবাকর চলা জানা—না শুনিয়া চলিয়া যাওয়া, to go away without hearing anybody. কান পর জুঁ ন রেঁগনা—কর্ণে প্রবেশ না করা, অগ্রাহ্য হওয়া, to set no value on, to be unaccepted. কান ফূঁকনা—মন্ত্র দেওয়া, to initiate spiritually. কান ভরনা—কান ভারী করা, to poison one's ears. কান ফোড়না—চিৎকার করা, to make a loud noise. কান মলনা—কান মলা, to twist ears (in punishment). কানমেঁ উঁগলী দেনা—কানে আঙুল দেওয়া, to be deaf to what is spoken. কানমেঁ তেল ডালে বৈঠনা—কথা শুনিয়াও তাহাতে সাড়া না দেওয়া, to be negligent of. কানমেঁ ডাল দেনা—কানে দেওয়া, to tell in the ear. কানোঁকান খবর ন হোনা—সম্পূর্ণ অপ্রকাশিত থাকা, to be kept

quite secret. কানোঁপর হাথ ধরনো যা রখনা—কোন কাজের সঙ্গে চিরকালের মত সম্পর্ক ছেদ করা—to cut off relation with something once for all.

কানন—পুং [ সং ] কানন, বন, অরণ্য, উপবন, forest, grove.

কানা— বিণ [ সং কানা ] কানা, এক চক্ষুহীন, one-eyed.

কানাকানী—স্ত্রীং [ সং কর্ণাকর্ণী ] কানাকানি, কানে কানে কথা, গোপন পরামর্শ, whispering in the ear, consult in whispers, private communication.

কানাফুসকী, কানাফুসী—স্ত্রীং [ হি ] কানাঘুষা, গোপনে রটনা, whispering, rumour.

কানি—স্ত্রীং [ হি ] লোকলজ্জা, মর্যাদা, প্রতিষ্ঠা, public disrepute, prestige, reputation.

কানী—বিণ স্ত্রীং [ হি কানা ] একচক্ষুহীনা, one-eyed woman. কানী উঁগলী—কনিষ্ঠাঙ্গুলি, the little finger. বি. প্র. কানী কৌড়ী পাস ন হোনা—এক পয়সাও সম্বল না থাকা, to be penniless.

কানীন—পুং [ সং ] কুমারীর গর্ভজাত, born of a young and unmarried girl.

কানূন—পুং [ আ ] আইন, বিধান, রাজবিধি, regulation, law.

কানূনগো—পুং [ ফা ] কানুনগো, রাজস্ব বিভাগীয় হিসাব পরীক্ষক, জমি-জরীপকারী সরকারী কর্মচারী, *Kanungo*, an officer in charge of public records, a subordinate revenue officer.

কানূনদাঁ—পুং [ সং ] আইনজ্ঞ, উকিল, a lawyer, versed in law.

কানূনী—বিণ [ আ কানূন ] বৈধ, আইনসঙ্গত, আইনতঃ, lawful, according to law.

কান্হ—পুং [ সং কৃষ্ণ, প্রা কন্হ ] কানাই, কৃষ্ণ, an epithet of *Krishna*.

কাপালিক—পুং [ সং ] কাপালিক নরকপালধারী বামাচারী তান্ত্রিক বিশেষ, worshipper of *Shiva* and *Kali* and carrier of human skull who eats flesh and drinks intoxicants.

কাপী—স্ত্রীং [ ইং copy ] নকল প্রতিলিপি, খাতা, copy, a writing book, a note book.

কাপুরুষ—পুং [ সং ] কাপুরুষ, ভীরু, কায়র, coward, a man without spirit or courage.

কাফির—পুং [ আ ] কাফের, মুসলমানদের মতে ভিন্ন ধর্মাবলম্বী, নাস্তিক, a disbeliever in *Mohammedanism*, infidel, heathen.

কাফিলা—পুং [ আ ] তীর্থযাত্রী বা ভ্রমণকারীর দল, a caravan, a

company of pilgrims or travellers.

কাফী—বিণ [ আ ] যথেষ্ট, প্রচুর, পর্যাপ্ত, sufficient, enough.

কাফুর—পুং [ ফা ] কর্পূর, camphor, বি. প্র. কাফুর হোনা—অদৃশ্য হওয়া, অন্তর্হিত হওয়া, to disappear.

কাবর বিণ [ হি ] চিত্রবিচিত্র, নানা রংয়ের, of different colours.

কাবা—পুং [ আ ] কাবা, মক্কার এক তীর্থস্থান যেখানে মুসলমানগণ হজ করিতে যান, a holy place at *Mecca* where *Mohammedans* go on pilgrimage.

কাবিল—বিণ [ আ ] যোগ্য, নিপুণ, সমর্থ, capable, competent, worthy. বি. প্র. কাবিল ইতবার—বিশ্বাসযোগ্য, trustworthy. কাবিল তারীফ—প্রশংসার যোগ্য, praiseworthy, কাবিল জবাব—উত্তরযোগ্য, worthy of reply.

কাবিলীয়ত—স্ত্রীং [ আ ] যোগ্যতা, সামর্থ্য, capacity, ability.

কাবুল—পুং [ সং কুভা ] কাবুল, আফগানিস্থানের রাজধানী, আফগানিস্থানের একটি নদী, *Kabul*, the capital of *Afghanistan*. name of the river which passes through *Afghanistan*.

কাবুলী—বিণ [ হি কাবুল ] কাবুলি, কাবুল সম্বন্ধীয়, pertaining to *Kabul*, a resident of *Kabul*.

কাবূ—পুং [ তু ] কাবু, বশ, অধিকার, দখল, ইখ্তিয়ার, possession, command, control.

কাম—পুং [ সং ] কাম, কামনা, অভিলাষ, সম্ভোগেচ্ছা, কাজ, desire, wish, passion, lust, work. বি. প্র. কাম আনা—কাজে আসা, to be of service. কাম তমাম করনা—কাজ শেষ করা, হত্যা করা, to complete a work, to kill. কামমেঁ লানা—কাজে লাগানো, to utilize.

কামকলা—স্ত্রীং [ সং ] কামকলা, রতিবিদ্যা, রতিশাস্ত্র, মৈথুন, the art of love or lust, erotic science, copulation.

কামকাজ—পুং [ হি কাম+কাজ ] কাজকর্ম, জীবিকা, পেশা, কামধন্ধা, occupation, activities.

কামকেলি—স্ত্রীং [ সং ] কামকেলি, সংগম, amorous sport, coition, sensuality.

কাম চলাঊ—বিণ [হি কাম+চলাঊ] কাজ চলার মত, somehow to serve the purpose.

কামচোর—পুং [হি] কাজচোর, আলসে, shrinking from work, lazy.

কামজ—বিণ [ সং ] কামজ, কামনা হইতে উৎপন্ন, arising from desire or lust, amorous.

কামড়িয়া—পুং [ হি ] কামড়িয়া, সাধু রামদেবের মতানুযায়ী চামার সাধু,

a *Chamer* ascetic who follows *Ramdeva.*

কামতা—পুং [সং কামদ] ইচ্ছাপূর্ণকারী, কামদ, fulfilling every desire.

কামদ—বিণ [সং] মনোরথ পূরণকারী, granting one's desires.

কামদানী—স্ত্রীং [ হি ] কাপড়ে ফুল তোলার কাজ, কশিদা, সূচের কাজ embroidery, সলমা চুমকির কাজ করা কাপড়, তুলার কাপড়ের উপর জরি বসানোর কাজ, diaper.

কামদেব—পুং [ সং ] কামদেব, মদন, the *God* of love, cupid.

কামধেনু—স্ত্রীং [ সং ] কামধেনু, পুরাণোক্ত অভীষ্টদায়িনী গাভী—সুরভি নন্দিনী প্রভৃতি, a fabulous cow that gives whatever is desired.

কামনা—স্ত্রীং [ সং ] কামনা, আকাঙ্ক্ষা, wish, desire, passion.

কামযাব—বিণ [ ফা ] সফলকাম, কৃতকার্য, successful, fruitful

কামযাবী—স্ত্রীং [ সং ] সফলতা, সিদ্ধি, success, fruitfulness.

কামল—পুং [ সং ] কামলা বা পাণ্ডু রোগ, jaundice.

কামিনী—স্ত্রীং [ সং ] কামিনী, রমণী, স্ত্রী, a loving woman, a beautiful lady.

কাম্য—বিণ [ সং ] কাম্য, বাঞ্ছনীয়, desirable, to be wished for.

কায—স্ত্রীং [ সং ] কায়, শরীর, দেহ, body, appearance.

কায়দা—পুং [ আ ] নিয়ম, রীতি, পদ্ধতি, অভ্যাস, আইন, rule, regulation, law, established order, custom.

কায়ম—বিণ [ আ ] কায়েম, স্থির, স্থায়ী, settled, firm, established.

কায়র—বিণ [ সং কাতর ] ভীরু, কাপুরুষ, coward, timid. —তা—ভীরুতা, কাপুরুষতা, timidity, cowardice.

কায়ল—বিণ [ আ ] তর্ক দ্বারা পরাস্ত, convinced by argument.

কায়া—স্ত্রীং [ সং কায ] কায়া, দেহ, শরীর, body. —পলট—আমূল পরিবর্তন হওয়া, পুনর্জন্ম হওয়া, to be completely altered or changed, newly born.

কায়িক—বিণ [ সং ] কায়িক, দৈহিক, শারীরিক, bodily, physical, corporal.

কার—পুং [ সং ] কার্য, ক্রিয়া, ব্যবসায়, নির্মাতা, work, action, maker, business. —কুন—কার্যকর্তা, পরিচালক, worker, manager, an agent. —খানা—কারখানা, workshop, factory. —গর—উপযোগী, কার্যকর, effective, useful. —গুজার—পরিশ্রমী, নিপুণ, dutiful, skilful.

—গুজারী—( স্ত্রীং ) সুষ্ঠুভাবে সম্পন্ন কার্য, কর্তব্য পালন, satisfactory work, dutifulness. —চোব—সূচের কাজের ফ্রেম, যে কশিদার কাজ করে, a wooden frame used for embroidering, embroiderer. —চোবী—সূচের কাজ, কশিদা, embroidery.

কারক—বিণ [সং' কারক, কর্ম-সম্পাদক, ক্রিয়ার সহিত যাহার অন্বয় আছে, doer, maker, case ( in grammar ).

কারণ—পুং [ সং ] কারণ, হেতু, cause, reason.

কারতুস—পুং [ পতু´] বন্দুকের কার্তুজ, টোটা, cartridge.

কারনিস—স্ত্রীং [ ইং cornice ] কার্নিশ, cornice.

কারবার—পুং [ ফা ] কারবার, কাজকর্ম, ব্যবসায়, business, profession.

কারবারী—বিণ [ ফা ] কারবারী, ব্যবসায়ী, a business man.

কাররবাই—স্ত্রীং [ ফা ] কার্য, কার্যনির্বাহ, গুপ্ত প্রযত্ন, work, deed, secret undertaking, proceedings.

কারসাজী—স্ত্রীং [ ফা ] কারসাজি, কূট-কৌশল, চালাকি, planning of secret means, trickery.

কারা—স্ত্রীং [ সং ] কারা, বন্দীগৃহ, কয়েদখানা, a place of confinement, prison-house, jail.

কারাগার—পুং [সং] কারাগার, কয়েদখানা, jail, prison-house.

কারাবাস—পুং [ সং ] কারাবাস, বন্দীভাবে কারাগারে অবস্থান, imprisonment, captivity.

কারিন্দা—পুং [ ফা ] যে অপরের পক্ষ হইয়া কাজ করে, কর্মচারী, গোমস্তা, গুমাস্তা, one who works for another, an agent.

কারীগর—পুং [ ফা ] কারিগর, শিল্পী, মিস্ত্রী, a craftsman, an artisan, a mechanic.

কারীগরী—স্ত্রীং [ সং ] কারিগরী, শিল্পকর্ম, শিল্পনৈপুণ্য, workmanship, artisanship, mechanical skill.

কারুণিক—বিণ [ সং ] কারুণিক, দয়ালু, kind, compassionate.

কারুণ্য—পুং [ সং ] কারুণ্য, করুণার ভাব, অনুকম্পা, compassion, pity.

কারোবার—পুং [ ফা ] ব্যবসা, কারবার, business, trade.

কার্য—পুং [ সং ] কার্য, কাজ, work, action, deed.

কার্যকর্তা—পুং [ সং ] কর্মী, কর্মচারী, a worker, an official.

কার্যক্রম—পুং [সং] কার্যক্রম, কার্যসূচী, programme.

কার্যালয়—পুং [ সং ] কার্যালয়, দপ্তর, অফিস, an office, a place of business, a place of work.

কার্বাই—স্ত্রী see কারবাই।

কাল—পুং [ সং ] কাল, সময়, মৃত্যু, ব্যাকরণের কাল, time, season, death, tense. —ক্রমে—কালক্রমে, in course of time; —ক্রমানুসার—কালক্রম অনুসারে, chronological; —চক্র—কালচক্র, the wheel of time; —কোঠরী—একজন কয়েদী থাকার কুঠরী, অন্ধকার কোঠা, অন্ধকূপ, a cell, a black hole; —ধর্ম—কালধর্ম, মৃত্যু, spirit of time, death; —রাত্রি—কালরাত্রি, ভয়ঙ্কর রাত, মৃত্যুর রাত, the dreadful night, the night of death.

কালা—বিণ [ সং কাল ] কালো, black. —করনা—কালো করা, ম্লান করা, to blacken, to defame. —কৌবা—দাঁড়কাক, a raven. —সাঁপ—কেউটে সাপ, black cobra. —নমক—বিট লবণ, foetid salt. —পানী—দ্বীপান্তর, নির্বাসন দণ্ড, transportation. —কলুটা—অত্যন্ত কালো, jet-black, pitch black. বি. প্র. কালে কোস—অনেক দূর, very far off.

কালিন্দী—স্ত্রী [ সং ] কালিন্দী, কলিন্দ পর্বতজাতা, যমুনা নদী, an epithet of the river *Jamuna*.

কালিখ—স্ত্রী [ হি ] কাজল, কালি, দাগ, কলঙ্ক, lampblack, ink, stain, defamation.

কালিব—পুং [ আ ] টিন বা কাঠের কাঠামো যাহার উপরে রাখিয়া টুপি তৈয়ার করা হয়, শরীর, mould, form, body.

কালিমা—স্ত্রী [ সং ] কালিমা, কলঙ্ক, blackness, dirt, stigma.

কালিয়—পুং [ সং ] কালিয়, একটি সাপ যাহাকে শ্রীকৃষ্ণ দমন করিয়া ছিলেন, a black snake which was subdued by *Shri Krishna*.

কালী—স্ত্রী [সং] কালী, কালিকাদেবী, the goddess *Kali*. —ঘটা—কালো মেঘ, a cluster of black clouds; —জবান—অলক্ষুণে কথা, an ill-omened talk; —জীরী—কালো জিরা, black cumin seed; —তুলসী—কৃষ্ণ তুলসী, black basil; —দহ—কালিদহ, the abyss in the *Jamuna* where the black serpent *Kaliya* is said to have lived; —মির্চ—গোলমরিচ, black pepper; —শীতলা—কালো বসন্ত, a kind of smallpox in which black pimples appear on the entire body.

কালীন—পুং [ আ ] কার্পেট, গালিচা, carpet. —বিণ [সং] কালীন, কাল সম্বন্ধীয়, pertaining to time.

কাবা—পুং [ ফা ] ঘোড়াকে বৃত্তাকারে দৌড় করান, the lounging of a horse.

কাশ—পুং [ সং ] কুশ. a species of holy grass. —অব্য [ ফা ] যদি ইহা সম্ভব হইত, if it would be possible.

কাশীফল—পুং [ হি ] কুমড়া, a species of pumpkin.

কাশত—স্ত্রীং [ফা] কৃষি, বার্ষিক খাজনার ভিত্তিতে চাষের স্বত্ব. cultivation, occupancy right in land. —কার (পুং)—কৃষক, cultivator.

কাশ্মীরা—পুং [ সং কাশ্মীর ] কাশ্মীরে প্রস্তুত একপ্রকারের মোটা পশমী কাপড়, a rough woollen cloth made in *Kashmir*.

কাশ্যপ—বিণ [ সং ] কাশ্যপ, কশ্যপ মুনির বংশধর, কশ্যপ সম্বন্ধীয়, descended from the sage *Kashyapa*, regarding *Kashyapa*.

কাষায়—বিণ [ সং ] কষায় বর্ণবিশিষ্ট, গৈরিক, tawny-red, reddish.

কাষ্ঠ—পুং [ সং ] কাষ্ঠ, কাঠ, wood, timber.

কাষ্ঠা—স্ত্রীং [ সং ] সীমা, হদ, limit.

কাসা—পুং [ফা] বাটী, পেয়ালা, cup.

কাসার—পুং [ সং ] পুকুর, তালাব, pond, tank.

কাসিদ—পুং [ আ ] পিওন, পত্রবাহক, হরকরা, peon, express courier.

কাহিল—বিণ [ আ ] অলস, দুর্বল, idle, weak, indolent.

কাহিলী—স্ত্রীং [ আ ] দুর্বলতা, অলসতা, idleness, weakness.

কিংচিত—বিণ [ সং ] কিঞ্চিৎ, অল্প, সামান্য, something, a little.

কিংতু—অব্য [ সং ] কিন্তু, পর, but.

কিংভূত—বিণ [ সং ] কিম্ভূত, অদ্ভুত, strange, uncommon, কিংভূত কিমাকার—কিম্ভূত কিমাকার, of a strange or queer form.

কিংবদন্তী—স্ত্রীং [ সং ] কিম্বদন্তী, জনশ্রুতি, জনরব, গুজব, rumour, hearsay.

কিংবা—অব্য [ সং ] কিম্বা, অথবা, বা, পক্ষান্তরে, বিকল্পে, otherwise, or, either…or.

কিংশুক—পুং [ সং ] কিংশুক, পলাশ, a tree bearing beautiful red flowers (without any odour), commonly called *Palasa*.

কি—সর্ব [ সং কিম্ ] কি, which, what.—অব্য [ ফা ] যে, যথা, that.

কিষকিষ—স্ত্রীং [ অনু ] কিচ্‌কিচ্‌ শব্দ, ঝগড়া, useless prattling. quarrelling, wrangling.

কিষকিষানা—ক্রি. অ. [হি] দাঁত কড়মড় করা, to grind teeth in anger, to gnash the teeth.

কিষকিষাহট—স্ত্রীং [ হি কিষকিষ+আহট (প্রত্য) ] দাঁতের কড়মড় শব্দ,

crunching sound, gnashing of teeth.

**কিচড়ানা**—ক্রি. অ. [ হি ] চক্ষে পিঁচুটী পড়া, discharging rheum, watery secretion of eyes.

**কিটকিটানা**—ক্রি. অ. [ হি ] ক্রোধে দাঁত কড়মড় করা, to grind teeth in rage, to crunch.

**কিট্ট**—পুং [ সং ] ধাতুর ময়লা, তেলের তলানি, sediment, dregs, lees.

**কিতনা**—বিণ [ সং কিয়ত্ ] কত, কি পরিমাণ, how many, how much. কিতনে দিনোঁ তক—কতদিন পর্যন্ত, how long.

**কিতব** - পুং [সং] শঠ, প্রবঞ্চক, জুয়াড়ী, gamester, gambler, cheat.

**কিতাব**—স্ত্রীং [ আ ] পুস্তক, কাজের খতিয়ান, হিসাবের খাতা, book, work register, account book.

**কিতাবী**—বিণ [ আ কিতাব ] পুস্তক সম্বন্ধীয়, পুঁথিগত, regarding book, bookish. কিতাবী কীড়া—বইয়ের পোকা, bookworm ; কিতাবী বিদ্যা—পুঁথিগত বিদ্যা, book-learning.

**কিধর**—ক্রি. বিণ. [ সং কুত্র ] কোথায়, কোন্‌দিকে, where, whither.

**কিনারা**—পুং [ ফা ] কিনারা, তীর, কূল সীমা, প্রান্ত, margin, border, edge, brim. বি. প্র. কিনারে লগনা—সমাপ্তি পর্যায়ে আসা, nearing completion.

**কিন্নর**—পুং [ সং ] কিন্নর, অশ্বের ন্যায় মুখ এবং মানুষের ন্যায় দেহবিশিষ্ট দেবলোকের গায়ক জাতি, a class of celestial musicians ( having a human figure with the head of 'a horse ) attached to the service of *Kuvera*. [ স্ত্রীং—কিন্নরী ]

**কিফায়ত** – স্ত্রীং [আ] অল্পব্যয়, মিতব্যয়, thrift, economy, frugality.

**কিফায়তী**—বিণ [আ কিফায়ত + হিন্দী ঈ ( প্রত্যয় ) ] মিতব্যয়ী, frugal, economical, thrifty.

**কিমাম**—পুং [ আ কিবাম ] মধুর মত গাঢ় সরবত, thickened juice like honey.

**কিম্মত**—স্ত্রীং [ আ ] কৌশল, উপায়, চতুরতা, skill, device, artifice.

**কিরকিরা**—বিণ [সং কর্কট কাঁকরযুক্ত, কঁকরীলা, sandy, gritty. বি. প্র. কিরকিরা হো জানা—আনন্দে বিঘ্ন সৃষ্টি হওয়া, disturbance in merriment.

**কিরকিরাহট**—স্ত্রীং [ হি ] চক্ষে বালি পড়ার ন্যায় যন্ত্রণা, pain as of a grain of dust in the eye.

**কিরকিরী**—স্ত্রীং [ হি ] কাঁকর, a particle of dust. বি. প্র. আঁখকী কিরকিরী—চোখের বালি, an eyesore.

**কিরকিট** – পুং [ সং কৃকলাস ] বহুরূপী, গিরগিটি, chameleon, a

colour-changing lizard-like reptile.

কিরচ—স্ত্রীং [ সং কৃতি=কঁচী (অস্ত্র) ] কিরিচ, সোজা সরু তরবারী, a dagger, a long scimitar.

কিরণ—স্ত্রীং [ সং ] কিরণ, রশ্মি, ray of light, beam.

কিরণমালী—পুং [ সং ] কিরণমালী, সূর্য, the sun.

কিরন—স্ত্রীং *see* কিরণ। বি. প্র. কিরন ফুটনা—সূর্যোদয় হওয়া, rising of the sun.

কিরমিচ—পুং [ হি ] চটের ন্যায় এক-প্রকার মোটা কাপড়, ক্যাম্বিস, a kind of coarse cloth, canvas.

কিররানা—ক্রি. অ. [অনু] ক্রোধে দাঁত কড়মড় করা, কিরকির শব্দ করা, to crunch teeth in rage.

কিরাঁচী—স্ত্রীং [ ইং carriage ] গরুর গাড়ী, মালগাড়ী, a bullock cart on which corn, chaff etc. are loaded, a goods train.

কিরাত—পুং [ সং ] কিরাত, ভারতের প্রাচীন বন্য জাতিবিশেষ, ব্যাধ, a savage tribe of old times, hunter. [ স্ত্রীং—কিরাতী, কিরাতিনী, কিরাতিন ]।

কিরায়া—পুং [ আ ] কেরায়া, ভাড়া, মাশুল, the hire or rent for the use of a thing. বি. প্র. কিরায়েকা টট্টু—ভাড়া-করা লোক, one who can be engaged on payment of wages.

কিরায়েদার—পুং [ ফা ] কেরায়াদার, ভাড়াটিয়া, a hirer, a tenant of a house.

কিরাসন—পুং [ ইং kerosene ] কেরোসিন তেল, kerosene oil.

কিরিয়া—স্ত্রীং [ সং ক্রিয়া ] কিরা, শপথ, সৌগন্ধ, কসম, an oath.—খানা—কিরা কাটা, শপথ নেওয়া, to swear, to take an oath. —করম—ক্রিয়াকর্ম, religious ceremonies, social functions.

কিরীট—পুং [ সং ] মুকুট, a crown, a crest, a diadem.

কিরীটী—পুং [ সং ] মুকুটধারী, অর্জুন, having a crest or diadem on, crowned, *Arjuna*.

কিলক—স্ত্রীং [সং কিলকিলা] হর্ষধ্বনি, sound of joy, joyful noise.

কিলকনা—ক্রি. অ. [ হি ] হর্ষধ্বনি করা, to shout in joy.

কিলকার—স্ত্রীং [ সং কিলক ] হর্ষধ্বনি, কিলকারী, sound of joy.

কিলকারনা—ক্রি. অ. [ হি ] হর্ষধ্বনি করা, to sound in joy.

কিলকিলা—স্ত্রীং [ সং ] হর্ষধ্বনি, আনন্দসূচক শব্দ, sound of joy, joyful noise.

কিলকিলানা—ক্রি. অ. [ হি ] আনন্দ-সূচক শব্দ করা, to make a joyful noise.

কিলনা—ক্রি. অ. [হি] বশীভূত হওয়া,

আবদ্ধ হওয়া, to be subdued, to be bound.

কিল্লনী—স্ত্রীং [ হি ] পশুর গায়ের পোকা, a tick, a dog-louse.

কিল্লহুঁটা—পুং [ দেশ ] একপ্রকারের পক্ষী, সিরোহী পক্ষী, a kind of black bird.

কিলা—পুং [ আ ] দুর্গ, গড়, fort, a castle, citadel. কিলেদার—দুর্গপতি, the governor of a fort. বি. প্র. কিলা ফতহ্‌ করনা—কেল্লা ফতে করা, দুর্গ জয় করা, কাজ [illegible]সিল করা, to capture a fort, [illegible] be successful in a difficult work.

কিলাবংদী—স্ত্রীং [ ফা ] দুর্গ নির্মাণ, ব্যূহ রচনা, fortification, to draw up in battle order.

কিল্লত—স্ত্রীং [ আ ] ন্যূনতা, অল্পতা, deficiency, shortage.

কিল্লা—পুং [ হি কীল ] গজাল, বড় পেরেক, a big nail, a peg.

কিল্লী—স্ত্রীং [ হি কীল ] পেরেক, সিটকিনি, হাতল, a small nail, a peg, handle of a shutter.

কিল্বিষ—পুং [ সং ] কিল্বিষ, পাপ, অপরাধ, sin, crime, fault.

কিবাড়—পুং [ সং কপাট ] কপাট, দরজা, door.

কিশমিশ—স্ত্রীং [ ফা ] কিশমিশ, শুষ্ক আঙুর, raisin.

কিশলয়—পুং [ সং ] কিশলয়, বৃক্ষাদির কচি বা নূতন পাতা, নব পল্লব a young shoot, a new leaf.

কিশোর—পুং [ সং ] কিশোর, ১১ হইতে ১৫ বৎসর বয়সের মধ্যবর্তী বালক, বাল্য ও যৌবনের মধ্যবর্তী বয়সী পুরুষ, a boy aged eleven to fifteen, a young lad.

কিশত—স্ত্রীং [ ফা ] কিস্তি, দাবা খেলায় বিপক্ষের রাজাকে আটক করণ, instalment, checkmate in the game of chess.

কিশতী—স্ত্রীং [ ফা কশ্‌তী ] নৌকা, একপ্রকারের পাতলা রেকাব, দাবার কিস্তি, boat, a shallow dish, the checkmate in chess play.

কিসবত—স্ত্রীং [ আ কিস্বত ] নাপিতের ক্ষুর-কাঁচি প্রভৃতি রাখিবার থলে, barber's wallet.

কিসমত—স্ত্রীং [ আ কিস্মত ] ভাগ্য, অদৃষ্ট, fate, fortune, lot.

কিসান—পুং [ হি ] কৃষাণ, কৃষক, চাষী, farmer, peasant, cultivator.

কিসানী—স্ত্রীং [ হি ] কৃষিকর্ম, the work of cultivation.

কিসী—সর্ব [কিস+হী] কোনও, 'কোই' শব্দের সহিত বিভক্তি যুক্ত হইবার পূর্বেকার রূপ, যেমন—কিসীনে, any, the inflected base of কোই in singular. —প্রকারসে—কোনও প্রকারে, anyhow, কিসী ন কিসী প্রকারসে—যে কোন প্রকারে, by hook or by crook.

কিস্ত—স্ত্রীং [ আ ] কিস্তি, instalment. —বন্দী—দফায় দফায় পরিশোধের ব্যবস্থা, an agreement to pay by instalments —বার—দফায় দফায়, by instalments.

কিস্ম—স্ত্রীং [ আ ] প্রকার, ভেদ, মতন, kind, sort, variety.

কিস্মত—স্ত্রীং [ আ ] কিসমত, ভাগ্য, নসীব, তকদীর, lot, fortune, fate. —আজমানা—ভাগ্য পরীক্ষা করা, to try one's luck. —চমকানা—ভাগ্য সুপ্রসন্ন হওয়া, to be very fortunate. —ফুটনা—ভাগ্য অপ্রসন্ন হওয়া, to fall in misfortune.

কিস্সা—পুং [ আ ] কিস্সা, কাহিনী, গল্প, উপকথা, আখ্যান, story, tale, fable.

কীক—পুং [ অনু ] বিকট চিৎকার, বাজ, scream, harsh noise.

কীকনা—ক্রি. অ. [ অনু ] চিৎকার করা, চীৎকনা, to scream.

কীকর—পুং [ সং কিঙ্করাল ] বাবলা গাছ, the Babul tree, the Acacia tree.

কীকা—পুং [ সং কীকট ] ঘোড়া, horse.

কীচ—পুং [ সং কচ্ছ ] কাদা, কর্দম, কাদন, mire, mud, slime.

কীচক—পুং [ সং ] কীচক, বায়ু-সংযোগে শব্দকারক বাঁশ, বিরাট রাজার শ্যালক, name of a demon, a species of bamboo which whistles or rattles in contact with the wind, brother-in-law of king *Virata*.

কীট—পুং [ সং ] কীট, পোকা, কৃমি, worm, insect.

কীড়া—পুং [ সং কীটক ] পোকা, কৃমি, worm, insect. [ স্ত্রীং—কীড়ী। ]

কীনা—পুং [ফা কীনহ্ ] দ্বেষ, বৈরভাব, malice, enmity.

কীপ—স্ত্রীং [ আ কীফ ] চুঙি, ছোট চোঙ, funnel, a vessel for pouring liquids.

কীমত—স্ত্রীং [ আ ] দাম, মূল্য, price.

কীমতী—বিণ [ আ ] মূল্যবান, বহুমূল্য, valuable, precious.

কীমা—পুং [ আ ] কীমা, খুব ছোট ছোট করিয়া কাটা মাংস, meat chopped small, mincemeat.

কীমিয়া—স্ত্রীং [ ফা ] রাসায়নিক ক্রিয়া, মধ্যযুগের রসায়ন শাস্ত্র, alchemy, chemistry of the middle ages. নিকৃষ্ট ধাতুকে স্বর্ণে পরিণত করিবার বিদ্যা, means of transmuting baser metals into gold. —গর—( পুং ) রসায়নবিদ্, an alchemist.

কীর—পুং [ সং ] শুকপাখী, টিয়া, তোতা, কাশ্মীর দেশ, কাশ্মীর দেশবাসী, a parrot, the

country of *Kashmir*, an inhabitant of *Kashmir*.

**কীর্ণ**—বিণ [ সং ] কীর্ণ, বিক্ষিপ্ত, ইতস্ততঃ ছড়ান, strewn, scattered, spread.

**কীর্তন**—পুং [ সং ] কীর্তন, নামগান, গুণবর্ণনা, ভগবানের ( শ্রীকৃষ্ণ ) লীলা বিষয়ক গান, singing aloud in praise of *God*, songs celebrating the glory of *God* ( *Krishna* ).

**কীর্তনীয়া**—পুং [ সং কীর্তন+হি ইয়া ] কীর্তনীয়া, কীর্তন গায়ক, a singer of kirtan songs.

**কীর্তি**—স্ত্রীং [ সং ] কীর্তি, যশ, খ্যাতি, glory, fame. —মান—( বিণ ) কীর্তিমান, যশস্বী, famous, renowned, glorious.

**কীল**—স্ত্রীং [ সং ] পেরেক, লোহা বা কাঠের খিল, nail, peg, wedge.

**কীলক**—পুং [ সং ] কীলক, খুঁটা, খিল, গোঁজ, peg, pin, wedge, bolt.

**কীলা**—পুং [ হি ] বড় খুঁটা, বড় পেরেক, a big nail, a peg.

**কীলী**—স্ত্রীং [ সং কীল ] চক্রের মধ্যদণ্ড, অক্ষ, a cotter-pin, axis.

**কীশ**—পুং [ সং ] বানর, monkey. —ধ্বজ—কীশধ্বজ, an epithet of *Arjuna*.

**কীসা**—পুং [ ফা কীসহ ] থলে, থৈলী, ঝোলা, bag, purse.

**কুঁঅর**—পুং [ সং কুমার, প্রা কুমর ] পুত্র, বালক, রাজকুমার, son, boy, prince. [ স্ত্রীং—কুঁঅরী। ]

**কুঁআরা**—বিণ [ সং কুমার ] অবিবাহিত, bachelor. [ স্ত্রীং—কুঁআরী। ]

**কুংকুম**—পুং [ সং ] কুঙ্কুম, জাফরান, saffron, the red powder which is used by the *Hindus* in worshipping.

**কুংচন**—পুং [ সং ] কুঞ্চন, সংকোচন, contraction, bending.

**কুংচিত**—বিণ [ সং ] কুঞ্চিত, কুঞ্চন-কৃত, contracted, bent.

**কুংজ**—পুং [ সং ] কুঞ্জ, উপবন, লতাগৃহ, grove, arbour, bower, বস্ত্রাদির উপর কলকা বা নক্সা, needle-work on wrapper or shawl. —কুটীর—কুঞ্জগৃহ, a house surrounded by creepers. —গলী—কুঞ্জগলি, কুঞ্জমধ্যস্থ পথ, সরুপথ, a narrow lane through the grove, a narrow lane.

**কুঁজড়া**—পুং [ সং কুঞ্জ+হি ড়া (প্রত্য) ] শাক-সব্জি বা তরি-তরকারী বিক্রয়কারী জাতি, a green grocer. [স্ত্রীং—কুঁজড়ী, কুঁজড়িন।]

**কুংজর**—পুং [ সং ] কুঞ্জর, হাতী, কেশ, শ্রেষ্ঠ, elephant, hair, excellent, good ( used as a suffix ). বি. প্র. কুঁজরো বা নরো বা—হাতী বা মনুষ্য, অনিশ্চিত বস্তু, elephant or man, something u n s e t t l e d or uncertain.

কুঁজবিহারী—পুং [ সং ] কুঞ্জবিহারী, শ্রীকৃষ্ণ, an epithet of *Lord Krishna.*

কুঁজী—স্ত্রীং [ সং কুঞ্চিকা ] চাবি, key, অর্থপুস্তক, annotation to a book. বি. প্র. কুঁজী হাথমেঁ হোনা—কোন কিছু বশে রাখার শক্তি হওয়া, to acquire the power of controlling something.

কুঁঠ—বিণ [ সং ] কুণ্ঠ, অনিচ্ছুক, সঙ্কুচিত, জড়, hesitating, reluctant, dull.

কুঁঠিত—বিণ [ সং ] কুণ্ঠিত, hesitating, embarrassed.

কুঁড—পুং [সং] কুণ্ড, গর্ত, দেবজলাশয় ; অগ্নি, জল প্রভৃতি রাখিবার গর্ত ; জারজ সন্তান, a hollow, a sacred tank, a basin of water, fire etc., illegitimate child.

কুঁডরা—পুং [ সং কুঁড ] মটকা, a big wide-mouthed earthen pot.

কুঁডল—পুং [ সং ] কুণ্ডল, কানের অলঙ্কার, a large ring worn on the ears.

কুঁডলাকার—বিণ [ সং ] গোলাকার, ring-shaped, annular.

কুঁডলিনী—স্ত্রীং [ সং ] কুণ্ডলিনী, তন্ত্রশাস্ত্রানুসারে সর্বনিম্ন চক্র বা মূলাধার পদ্মে বিরাজিতা জীবগণের পরমা শক্তি, according to *Tantras* a serpent-like *Shakti* or energy quartered in the lower parts of the body.

কুঁডলিয়া—স্ত্রীং [ সং ] কুণ্ডলিয়া ( ছন্দ বিশেষ ) a kind of poetical metre in Hindi.

কুঁডলী—স্ত্রীং [ সং ] কুণ্ডলী, কুণ্ডলের আকারে পাকান বা গুটান জিনিস, সাপ, a coil, a snake.

কুঁডা—পুং [ সং কুঁড ] বড় জালা, বড়া মটকা, দরজায় শিকল ও তালা লাগাইবার আংটা, a large wide-mouthed pot of clay, staple or hasp attached to a door.

কুঁত—পুং [সং] বল্লম, বর্শা, a spear.

কুঁতল—পুং [ সং ] কেশ, চুল, a lock of hair.

কুঁতী—স্ত্রীং [ সং ] কুন্তী, পাণ্ডবগণের মাতা, Kunti, the mother of the Pandavas.

কুঁদ—পুং [ সং ] কুন্দফুল, ] শুভ্র পুষ্প-বিশেষ, a variety of jasmine.

কুঁদন—পুং [ সং ] কুন্দন, উত্তম সোনা, খুব পাতলা সোনা যাহার উপর রত্নাদির কারুকার্য হয়, very fine gold on which gems are set to make an ornament.

কুঁদরু—পুং [ হি ] কুঁদরিফল, a creeper whose fruits are used as vegetable.

কুঁদা—পুং [ ফা ] কাঠের কুঁদা বা গাছের গুঁড়ি, বন্দুকের কুঁদা, log of wood, trunk of a tree, stock of a gun.

কুঁদী—স্ত্রীং [হিং] ইস্ত্রী, the process of calendering cloth. —গর (পুং)—ইস্ত্রীকারক, a calenderer.

কুঁভ—পুং [ সং ] কুম্ভ, মাটির পাত্র, কলস, a pot, a pitcher, হস্তীর মস্তকের পার্শ্বস্থ মাংসপিণ্ড, মেষাদি দ্বাদশ রাশির মধ্যে একাদশ রাশি, protuberance on an elephant's head, the eleventh sign of the Zodiac. —মেলা—কুম্ভমেলা, মাঘ ফাল্গুন মাসে তিথি বিশেষে কুম্ভরাশিতে সূর্যের সংক্রমণ উপলক্ষে হরিদ্বার, প্রয়াগ, নাসিক ও উজ্জয়িনীতে অনুষ্ঠিত সাধু সমাবেশ—১২ বৎসর পরে এই মেলা বসে, an assemblage of Sadhus held every twelve years at Haridwar, Prayag, Nasik and Ujjaini on the occasion of transition of the sun to the eleventh Zodiac in the month of *Magh* or *Falgun*.

কুঁভক—পুং [ সং ] কুম্ভক, দেহাভ্যন্তরে শ্বাসরোধরূপ যোগক্রিয়া বিশেষ, retention of breath, religious or *Yogic* exercise.

কুঁভকার—পুং [ সং ] কুম্ভকার, কুমার, মোরগ, a potter, a cock.

কুঁভজ—পুং [ সং ] কুম্ভজ, অগস্ত্যমুনি, an epithet of sage Agastya.

কুঁভী—পুং [সং] হাতী, কুম্ভীর, বিষধর কীট, an elephant, a crocodile, a venomous insect —পাক—কুম্ভীপাক নরক, a particular hell.

কুঁভীর—পুং [ সং ] কুম্ভীর, কুমীর, crocodile, an alligator.

কুঁবর—পুং [ সং কুমার ], কুমার, পুত্র prince, son. [ স্ত্রীং কুঁবরী ]

কুঁবারা—পুং [ সং কুমার ] অবিবাহিত unmarried, bachelor.

কুআঁ—পুং [ হিং ] কূয়া, কূপ, well.

কুআর—পুং [ হিং ] কুমার, আশ্বিন মাস, bachelor, the month of *Aswin*.

কুক্কুট—পুং [ সং ] মোরগ, অগ্নিশিখা a cock, a spark of fire. [ স্ত্রীং কুক্কুটী ]

কুক্কুর—পুং [ সং ] কুকুর, যদুবংশীয়দের এক শাখা, জনৈক মুনি, a dog, branch of the dynasty of *Jadu*. name of a sage.

কুক্ষি—স্ত্রীং [ সং ] কুক্ষি, পেট, কাখ জঠর, the belly, the cavity of the abdomen.

কুখ্যাত—বিণ [ সং ] কুখ্যাত, নিন্দিত. ill-famed, of bad repute.

কুখ্যাতি—স্ত্রীং [ সং ] কুখ্যাতি, নিন্দা, infamy, bad reputation.

কুচ—পুং [সং] কুচ, স্তন, the female breast.

কুচলনা—ক্রি. স. [ হিং ] পদদলিত করা, to crush, to trample. বি. প্র. সির কুচলনা—পরাজিত

করা, to vanquish, to overcome.

-চাল—স্ত্রী [ সং কু+হি চাল ] মন্দ আচরণ, misconduct, knavery.

-চৈলা—বিণ [ হি ] ময়লা, নোংরা, dirty, filthy.

-ছু—বিণ [ সং কিঞ্চিত, প্রা কিঁচি ] কিছু, some, a little. বি. প্র. কুছ এক—অল্প, a little, কুছ কুছ —কিছু কিছু, somewhat, কুছ ন কুছ—কিছু না কিছু, a little, কুছসে কুছ হোনা—পরিবর্তিত হওয়া, to become quite different, কুছ ভী হো—যাহাই হউক না কেন, at any rate.

-ছ—সর্ব [ সং কশ্চিত ] কোন বস্তু, something.

-জাতি—স্ত্রী [ সং ] কুজাতি, নীচজাতি, a low caste.

কুট—পুং [ সং ] ঘর, গৃহ, দুর্গ, গড়, পর্বত, বৃক্ষ, পাত্র, house, fort, hill, tree, pot.

কুটকা—বিণ [ হি ] ছোট টুকরা, a fragment.

কুটনহারী—স্ত্রী [ হি কুটনা+হারী (প্রত্য) ] ধান ভানুনী, যে স্ত্রীলোক ধান ভানে, the woman who pounds paddy or other corn.

কুটনা—ক্রি. অ. [ হি ] চূর্ণ হওয়া, to be pounded or crushed. (পুং) ধান কুটিবার মুষল, pestle for husking rice. নিন্দাকারী, অনিষ্টকারী, দূত, দালাল, a backbiter, a mischief-maker, an agent.

কুটনী—স্ত্রী [ হি ] দূতী, নায়ক নায়িকার অবৈধ মিলন সংঘটিকা, ঝগড়াটে, procuress, quarrelsome woman.

কুটাই—স্ত্রী [ হি কুট+আই (প্রত্য) ] কুটার কাজ, ধান্যাদি ভানার মজুরী, the work of pounding anything. wages paid for pounding paddy.

কুটিয়া—স্ত্রী [সং কুটি] কুটির, ঝোঁপড়ী, a cottage, hut.

কুটিল—বিণ [ সং ] কুটিল, বাঁকা, অসরল, শঠ, কপট, খল, জটিল, bent, crooked. insincere, complicated. —তা (স্ত্রী) কুটিলতা. বক্রতা, টেঢ়াপন, crookedness.

কুটুংব—পুং [ সং ] কুটুম্ব, পরিবারের পোষ্যবর্গ, বৈবাহিক সম্বন্ধে আবদ্ধ ব্যক্তি, কুনবা, খানদান, members of the family, one matrimonially related.

কুটুংবী—পুং [ সং ] পরিবারভুক্ত, আত্মীয়, কুটুম্ব, a householder, a relative, a kinsman.

কুটেব—স্ত্রী [ সং কু+হি টেব ] খারাপ অভ্যাস, বদভ্যাস, bad habit.

কুঠলা—পুং [ সং কোষ্ঠ প্রা কোট্ঠ+লা (প্রত্য) ] শস্য রাখিবার বৃহৎ মাটির

পাত্র, জালা, a large earthen vessel for storing corn.
কুঠার—পুং [ সং ] কুঠার, কুড়ুল, পরশু, an axe, a hatchet. [স্ত্রীং কুঠারী]
কুড়কুড়ানা—ক্রি. অ. [ অনু ] বিরক্ত হওয়া, গজ গজ করা, to grumble, to murmur, to growl.
কুড়ুক—স্ত্রীং [ফা কুরক] যে মুরগী ডিম পাড়ে না, a hen that does not lay eggs.
কুডৌল—বিণ [ সং কু+হি ডৌল ] কুৎসিত, কুরূপ, বেঢংগা, মন্দা, ugly, ill-shaped.
কুঢংগ—পুং [ সং কু+হি ঢংগ ] কুরীতি, খারাপ পদ্ধতি, কুচাল, বুরী রীতি, ill manner, bad practice.
কুঢ়ন—স্ত্রীং [ সং ক্রোধন ] যে ক্রোধ মনে মনে থাকে, খিজ, বিরক্তি, অসন্তোষ, displeasure, grudge.
কুঢ়না—ক্রি. অ. [ হি ] মনে মনে ক্রুদ্ধ হওয়া, বিরক্ত হওয়া, অসন্তুষ্ট হওয়া, to be tormented, to be dissatisfied.
কুতরনা—ক্রি. অ. [ হি ] দাঁত দিয়া টুকরা টুকরা করিয়া কাটা, to bite into small bits.
কুতর্ক—পুং [ সং ] কুতর্ক, বাজে তর্ক, an absurd or foolish reasoning, fallacious logic.
কুতর্কী—পুং [ সং কুতর্কিন ] কুতর্কী, যে বাজে তর্ক করে, one who sets up a false reasoning.
কুতিয়া—স্ত্রীং [ হি কুত্তী ] কুক্কুরী, a bitch.
কুতুব—পুং [আ] ধ্রুবতারা, the pole star.
কুতুবনুমা—পুং [ আ ] দিক্‌দর্শন যন্ত্র, a mariner's compass.
কুতূহল—পুং [সং] কৌতূহল, ঔৎসুক্য, curiosity, inquisitiveness.
কুতূহলী—বিণ [সং কুতূহলিন্] কুতূহলী, curious, inquisitive.
কুত্তা—পুং [ দেশ ] কুকুর, a dog. বি. প্র. ক্যা কুত্তেনে কাটা হৈ—তুমি কি পাগল হইয়াছ? Are you mad? কুত্তেকা মৌত মরনা—খুব দুরবস্থায় মরা, to die a miserable death. কুত্তেকা ভেজা খানা—খুব বক্‌বক্ করা, to be very talkative.
কুৎসা—স্ত্রীং [ সং ] কুৎসা, নিন্দা, reproach, scandal.
কুৎসিত—বিণ [ সং ] কুৎসিত, কুরূপ, মন্দা, ugly, shabby, nasty.
কুদরত—স্ত্রীং [ আ ] প্রকৃতি, ঐশ্বরিক শক্তি, nature, divine power.
কুদরতী—বিণ [আ] প্রাকৃতিক, ঐশ্বরিক, natural, divine, heavenly.
কুদর্শন—বিণ [ সং ] কুদর্শন, কুরূপ, বদসুরত, ugly, ill-looking.
কুদাল (লী)—স্ত্রীং [সং কুদ্দাল] কোদাল, a hoe, a spade, a pick-axe.
কুদিন—পুং [ সং ] কুদিন, দুঃসময়, adversity, bad days.

কুদৃষ্টি—স্ত্রীং [সং] কুদৃষ্টি, খারাপ দৃষ্টি, বুরা নজর, a sinister look, casting an evil eye upon.

কুনকুনা—বিণ [ হি ] অল্প গরম, slightly warm, tepid.

কুনবা—পুং [সং কুটুম্ব ] কুটুম্ব, family relation.

কুনবী—পুং [ হি কুনবা ] হিন্দুদের এক জাতি যাহারা প্রায়ই কৃষিকার্য করে, a caste among Hindus whose profession is generally cultivation.

কুনহ—স্ত্রীং [ ফা কীনহ ] দ্বেষ, মনোমালিন্য, পুরাতন ঝগড়া, malice, ill will, old quarrel.

কুনৈন—স্ত্রীং [ ইং quinine ] কুইনাইন, quinine ( obtained from cinchona bark ).

কুপংথ—পুং [সং] কুপথ, নিষিদ্ধ আচরণ, wrong path, prohibited conduct.

কুপথ্য—পুং [ সং ] কুপথ্য, unwholesome diet, indigestible food.

কুপাত্র—বিণ [ সং ] কুপাত্র, অযোগ্য, undeserving or unfit person.

কুপিত—বিণ [ সং ] কুপিত, ক্রুদ্ধ, রুষ্ট, offended, irritated, angry.

কুপুত্র—পুং [ সং ] কুপুত্র, অযোগ্য পুত্র, a bad or wicked son, an unworthy or disobedient son.

কুপ্পা—পুং [ সং কুপক ] তৈলাদি রাখিবার চামড়ার পাত্র, a large leathern flask for keeping oil, ghee etc. [ স্ত্রীং ( অল্পা ) কুপ্পী ].

কুফ্র—পুং [ আ ] মুসলমানদের মত হইতে ভিন্ন অন্য ধর্মমত, any religion other than Mohammedanism.

কুবড়া—পুং [ সং কুব্জ ] কুঁজো লোক hump-backed or crooked man. [ স্ত্রীং কুবড়ী ].

কুব্জ—বিণ [ সং ] কুঁজো, hump-backed man. [ স্ত্রীং কুব্জা ].

কুব্জা—স্ত্রীং [ সং ] কুব্জা, কংসের দাসী ( শ্রীকৃষ্ণের অনুরাগিণী ), কৈকেয়ীর দাসী মন্থরা, a hump-backed woman, young female attendant of Kansa taken into favour by Srikrishna, the maid-servant of Kaikeyee—*Manthara.*

কুমক—স্ত্রীং [ তু ] সহায়তা, মদদ, help, assistance.

কুমকুম—পুং [ সং কুংকুম ] কুঙ্কুম, saffron.

কুমতি—স্ত্রীং [ সং ] কুমতি, দুষ্টবুদ্ধি, evil motive or mischief.

কুমার—পুং [ সং ] কুমার, পাঁচ বৎসর বয়সের বালক, রাজপুত্র, কার্তিকেয়, a boy, a lad of five years, a prince, the son of *Durga.* —তংত্র ( পুং ) কুমারতন্ত্র, part of Indian medical science

which deals with diseases of children.

কুমারিকা—স্ত্রীং [ সং ] কুমারিকা, দশ হইতে বার বৎসর বয়সের, অবিবাহিতা কন্যা, an unmarried girl between 10 and 12 years, virgin, ভারতবর্ষের দক্ষিণস্থ অন্তরীপ বিশেষ, Cape Comorin.

কুমারিল ভট্ট—পুং [ সং] কুমারিল ভট্ট, সপ্তম শতাব্দীর শ্রেষ্ঠ হিন্দু শাস্ত্রকার, the famous Hindu philosopher of the seventh century.

কুমারী—স্ত্রীং [ সং ] কুমারী, অবিবাহিতা বালিকা, রাজকন্যা, a virgin, a young unmarried girl, a princess. —পূজন—( পুং ) কুমারী পূজা, a ceremony of worshipping virgins as representatives of goddess *Durga*.

কুমার্গ—পুং [ সং ] কুমার্গ, কুপথ, evil path, wrong way.

কুমার্গী—বিণ [ সং কুমার্গিন্ ] কুমার্গগামী, কুপথগামী, going in a bad or wrong way, taking to evil ways, unchaste.

কুমুদ—পুং [ সং ] কুমুদ, লালপদ্ম শ্বেতপদ্ম, শালুক, the white water lily, the red lotus. —বন্ধু—( পুং ) চাঁদ, the moon. —নাথ—( পুং ) চাঁদ, the moon.

কুমুদিনী—স্ত্রীং [সং] কুমুদিনী, কুমুদের ঝাড়, কুমুদশোভিত সরসী বা পুষ্করিণী, an assemblage of water lilies, the pond or water-logged place abounding in water lilies.

কুমেরু—পুং [ সং ] কুমেরু, দক্ষিণমেরু, পৃথিবীর দক্ষিণ প্রান্ত, দক্ষিণী ধ্রুব, the southern pole.

কুম্হড় বতিয়া—স্ত্রীং [ সং কুষ্মাণ্ড+বর্তিকা ] কুমড়ার গুটি, কুমাণ্ডের নবজাত ফল, দুর্বল ব্যক্তি, an unripe small pumpkin, a weak person.

কুম্হড়া—পুং [ সং কুষ্মাণ্ড ] কুমড়া, a species of pumpkin,

কুম্হলানা—ক্রি. অ. [ সং কু+ম্লান ] নিষ্প্রভ হওয়া, ম্লান হওয়া, শুকাইয়া যাওয়া, to fade, to wither, to lose lustre, to become gloomy.

কুম্হার—পুং [ সং কুম্ভকার ] কুমার, potter, [ স্ত্রীং—কুম্হারিন ]

কুরংগ—পুং [ সং ] হরিণ, deer, antelope. —সার (পুং)—কস্তুরী, মৃগনাভী, musk. [ স্ত্রীং—কুরংগী ]

কুরতা—পুং [ তু ] কোর্তা, পিরাণ, শামিজ, a coat, a jacket.

কুরবান—বিণ [আ] কোরবান, উৎসর্গীকৃত, বলিরূপে প্রদত্ত, sacrificed.

কুরবানী—স্ত্রীং [ আ ] কোরবানী, উৎসর্গ, sacrifice.

কুরসী—স্ত্রীং [ আ ] চেয়ার, কেদারা, a chair. আরাম কুরসী—আরাম কেদারা, an easy chair. কুরসীনামা—বংশ তালিকা, genealogical table.

কুরান—পুং [আ] কোরাণ, মুসলমানদের ধর্মগ্রন্থ, Quran, the sacred book of the Mohammedan. —উঠানা—কোরাণের নামে শপথ করা, to swear in the name of the Quran.

কুরাহ—স্ত্রীং [ সং কু+ফা রাহ ] কুপথ, কুমার্গ, মন্দ আচরণ, evil course, bad conduct. কুরাহী—কুমার্গগামী, দুরাচার, of evil conduct.

কুরু—পুং [ সং ] কুরু, চন্দ্রবংশীয় প্রসিদ্ধ নৃপতি বিশেষ, প্রাচীন ভারতের দেশ বিশেষ, a famous king of the lunar race, a land of ancient India. —ক্ষেত্র ( পুং ) কুরুক্ষেত্র, মহাভারতে বর্ণিত কুরু-পাণ্ডবের যুদ্ধক্ষেত্র, the place near about Delhi where the battle between *Kurus* and *Pandavas* was fought.

কুরূপ—বিণ [ সং ] কুরূপ, কুৎসিত, বদসুরত, ugly, having a bad shape. [ স্ত্রীং—কুরূপা । ]

কুরূপতা—স্ত্রীং [সং] কুরূপতা, বদসূরতী, ugliness, deformity.

কুর্ক—বিণ [ তু ] ক্রোক, আটক, জব্দ, attached, confiscated. —অমীন—সম্পত্তি ক্রোক করিবার সরকারী কর্মচারী, an official of the court who seizes property of a debtor.

কুর্সী—স্ত্রীং [ আ ] চেয়ার *see* কুরসী ।

কুল—পুং [ সং ] কুল, বংশ, ঘরানা, খানদান, family, race, generation, —নাম—কুলনাম, গোত্রনাম, a surname. —বিণ [ আ ] সমস্ত, মোট, all, total. কুলজমা—সর্বমোট, sum total.

কুলকলংক—পুং [ সং ] কুলকলঙ্ক, a disgrace to the family.

কুলকানি—স্ত্রীং [সং কুল+হি কানি—মর্যাদা ] বংশমর্যাদা, family respect.

কুলকুলানা—ক্রি. অ. [ অনু ] কুলকুল শব্দ করা, to make a murmuring sound. বি. প্র. আঁতেঁ কুলকুলানা—অত্যন্ত ক্ষুধার্ত হওয়া, to feel very hungry.

কুলজ—বিণ [ সং ] ক্ষেত্রজ, ক্রীত বা দত্তক পুত্র, any kind of son other than one begotten, as a son adopted, bought etc.

কুলটা—স্ত্রীং [ সং ] কুলটা, ভ্রষ্টচরিত্রা, ভ্রষ্টা, an unchaste woman, an adulteress, a whore.

কুলদেব—পুং [সং] কুলদেবতা, অধিষ্ঠাত্রী দেবতা, a family god, the tutelary deity.

কুলধর্ম—পুং [ সং ] কুলধর্ম, the

religious faith prevailing in a family of old.

কুলপতি—পুং [সং] কুলপতি, গোষ্ঠীপতি, যে ঋষি দশ হাজার ব্রহ্মচারী বিদ্যার্থীকে ভরণপোষণের সহিত শিক্ষাদান করেন, বিশ্ববিদ্যালয়ের উপাচার্য, the head or chief of a family, saint who feeds and teaches ten thousand disciples, a vice-chancellor of a university.

কুলফ—পুং [ আ ] তালা, lock.

কুলফী—স্ত্রীং [ হি কুলফ] প্যাঁচ, কুলফী বরফ, a screw, ice-cream.

কুলবুলানা—ক্রি. অ. [ হি ] চঞ্চল হওয়া, নড়া, আন্দোলিত হওয়া, to be restless, to rumble.

কুলবধূ—স্ত্রীং [ সং ] কুলবধূ, a virtuous or respectable woman.

কুলাঙ্গার—পুং [ সং ] কুলাঙ্গার, যে ব্যক্তির অকীর্তির জন্য বংশ কলঙ্কিত হয়, a person who is a disgrace to his family.

কুলাঁচ—স্ত্রীং [ তু ] লম্ফ, ছলাঁগ, leap, vaulting motion.

কুলিশ—পুং [ সং ] হীরা, বজ্র, কুঠার, বিদ্যুৎ, diamond, thunderbolt, an axe, lightning.

কুলী—পুং [ তু ] কুলি, যে বোঝা বয়, মজুর, মাল টানেওয়ালা, মজদুর, a labourer, coolie. —কবাড়ী—কুলিকাবারী, ছোট জাতের লোক, people of low caste.

কুলীন—বিণ [সং] কুলীন, উচ্চবংশজাত, well-born, of noble descent.

কুলুফ—পুং [ আ ] কুলুফ, তালা, a lock, a padlock.

কুলেল—স্ত্রীং [সং কল্লোল] ক্রীড়াকৌতুক, খেলাধুলা sport, frolic, play. —না (ক্রি. অ.)—ক্রীড়াকৌতুক করা, to sport, to frolic.

কুল্যা—স্ত্রীং [ সং ] খাল, নালা, a canal.

কুল্লা—পুং [ সং কবল ] কুলকুচা, gargling. —করনা—কুলকুচা করা, to wash mouth by gargle. [ স্ত্রীং—কুল্লী। ]

কুল্হাড়া—পুং [ সং ] কুঠার, an axe. a small hatchet. [ স্ত্রীং—কুল্হাড়ী। ]

কুবলয়—পুং [ সং ] পদ্ম, নীলপদ্ম, the blue lotus.

কুবার—পুং [সং অশ্বিনীকুমার ] আশ্বিন মাস, the month of *Aswin*.

কুবের—[ সং ] কুবের, the god of wealth. —( বিণ ) কুৎসিত, ভয়ঙ্কর, ugly-bodied, terrific.

কুশ—পুং [ সং ] কুশ, তৃণবিশেষ, a species of holy grass used in religious observances by the *Hindus*.

কুশল—বিণ [ সং ] কুশল, চতুর, দক্ষ, skilful, clever, expert. —পুং [ সং ] কুশল, মঙ্গল, ক্ষেম, খৈরিয়ত, welfare, happiness.

—ক্ষেম (পুং)—মঙ্গল সমাচার, রাজীখুশী, news of good health. —তা (স্ত্রীং)—কুশলতা, কৌশল, trick, tact, skill.

কুশলী—বিণ [ সং কুশলিন্ ] দক্ষ, কৌশলী, কল্যাণযুক্ত, নিরাপদ, সকুশল, নীরোগ, skilful, efficient, prosperous, safe.

কুশাগ্র—বিণ [ সং ] কুশাগ্র, কুশের অগ্রভাগের ন্যায় তীক্ষ্ণ, sharp as the point of a *Kusha* grass. —বুদ্ধি (বিণ)—কুশাগ্রবুদ্ধি, তীক্ষ্ণবুদ্ধি, of keen intelligence.

কুশাসন—পুং [ সং কুশ+আসন ] কুশাসন, কুশনির্মিত আসন, a mat made of *Kusha* grass, কু-শাসন, misgovernment, misrule.

কুশ্তী—স্ত্রীং [ ফা ] কুস্তি, মল্লযুদ্ধ, wrestling. বি. প্র. কুশ্তী মারনা—মল্লযুদ্ধে পরাজিত করা, to defeat an opponent in wrestling. কুশ্তী খানা—মল্লযুদ্ধে পরাজিত হওয়া, to be defeated in wrestling.

কুশ্তীবাজ—পুং [ ফা ] কুস্তিগির, মল্ল যোদ্ধা, a wrestler.

কুষ্ঠ—পুং [ সং ] কুষ্ঠ, কোঢ়, leprosy.

কুষ্ঠী—বিণ [ সং কুষ্ঠিন্ ] কুষ্ঠরোগী, কোঢ়ী, leprous, a leper.

কুষ্মাণ্ড—পুং [ সং ] কুষ্মাণ্ড, কুমড়া, a white pumpkin.

কুসংগতি—স্ত্রীং [ সং ] অসৎ সঙ্গ, an evil company.

কুসংস্কার—পুং [ সং ] কুসংস্কার, ভ্রান্ত বা কদর্য ধারণা, a prejudice, a superstition.

কুসগুন—পুং [ সং কু+হি সগুন ] কুলক্ষণ, অশুভ লক্ষণ, ill omen, evil signs.

কুসাইত—স্ত্রীং [ সং কু+আ সাইত ] অশুভ মুহূর্ত, evil moment, unfortunate time.

কুসিয়ার—পুং [ কোষকার ] ইক্ষু, a kind of sugar-cane.

কুসীদ—পুং [ সং ] কুসীদ, সুদ, ব্যাজ, interest.

কুসুম—পুং [ সং ] কুসুম, ফুল, flower.

কুসুমাকর—পুং [ সং ] কুসুমাকর, বসন্ত ঋতু, the spring season.

কুসুমায়ুধ—পুং [ সং ] কুসুমায়ুধ, কামদেব, an epithet of Cupid, god of love.

কুহক—পুং [ সং ] কুহক, মায়া, ইন্দ্রজাল, ভেল্কি, illusion, magic, charm, মোরগের ডাক—the crowing of a cock.

কুহকনা—ক্রি. অ. [ হি ] পক্ষীদের মধুর স্বরে ডাকা, পীকনা, the singing of birds.

কুহনী—স্ত্রীং [ হি ] কনুই, the elbow.

কুহরা—পুং [ সং কুহেলিকা ] কুয়াসা, কুজ্ঝটিকা, fog, mist.

**কুহরাম**—পুং [ আ ] বিলাপ, কান্নাকাটি, রোনা পীটনা, lamentation, weeping, outcry.

**কুহাসা**—পুং [ হি ] কুয়াসা, কুহরা, fog, mist.

**কুহুক**—পুং [ হি ] কূজন, পাখীর মধুর ডাক, the sweet note of birds.

**কুহু**—স্ত্রীং [ সং ] কুহু, কোকিলের রব, অমাবস্যার রাত, the note or cooing of the cuckoo, the night of the dark moon.

**কুআঁ**—পুং [ সং কূপ ] কুয়া, কূপ, well. বি. প্র. কিসীকে লিএ কুআঁ খোদনা—কাহারও ক্ষতি করার চেষ্টা করা, to try to do harm to anybody. কুএঁমেঁ গিরনা—বিপদে পড়া, to fall in danger ; নিত্য কুআঁ খোদনা—দিন আনা দিন খাওয়া, to live from hand to mouth.

**কুঈ**—স্ত্রীং [ সং কুমুদিনী ] জলপদ্ম, শালুক ফুল, the water lily.

**কূক**—স্ত্রীং [ সং ] পাখীর ডাক, the cry or note of a bird.

**কূচ**—পুং [ তু ] প্রস্থান, যাত্রা, departure, march. বি. প্র. কূচ কর জানা—দেহত্যাগ করা, to die ; কূচ বোলনা—প্রস্থান করা, to make a start.

**কূজ**—পুং [ সং ] ধ্বনি, sound.

**কূজন**—পুং [ সং ] মধুর স্বর, পাখীর ডাক, cooing, chirping.

**কূজা**—পুং [ফা] কুজো, জলপাত্রবিশেষ, a narrow-necked water-jar. মাটির পাত্রে জমান মিছরি, a lump of sugar crystallized in a semi-globular earthen pot.

**কূট**—পুং [ সং ] কূট, পর্বত শৃঙ্গ, the peak of a mountain ; শস্যরাশি—a heap of corn ; কুটিল, জটিল, কপট, রাষ্ট্রীয় ব্যাপারে অপরিহার্য চাতুরী, দুর্বোধ্য ও অস্পষ্ট শ্লোক, a trick, deception, diplomacy, puzzle, riddle.

**কূটনা**—ক্রি. স. [ হি ] কোটা, চূর্ণ করা, মারা, প্রহার করা, to pound, to crush, to beat. বি. প্র. কূট-কূট কর ভরনা—ঠাসিয়া ঠুসিয়া ভরা, to fill up a container compactly.

**কূটস্থ**—বিণ [ সং ] কূটস্থ, একরূপে চিরস্থায়ী, নিত্য, everlasting and ever the same.

**কূড়া**—পুং [ হি ] আবর্জনা, rubbish, sweepings. —করকট—আবর্জনা, sweepings, useless articles.

**কূদ**—স্ত্রীং [ হি ] লাফ, jump, leap. —ফাদ—লাফালাফি, gambol.

**কূদনা**—ক্রি. অ. [ হি ] লাফান, to leap, to jump. বি. প্র. কিসীকে বলপর কূদনা—অন্যের বলে বলীয়ান হওয়ার বড়াই করা, to brag of being backed by some one.

কূপ—পুং [ সং ] কূপ, কুয়া, well. —মণ্ডূক—কূপমণ্ডূক, কুয়ার ব্যাঙ, an inexperienced person, one who possesses a limited experience of the world.

কূবড়—পুং [ সং কুব্বর ] কুঁজ, hump.

কূর—বিণ [ সং ক্রূর ] নির্দয়, নিষ্ঠুর, ভয়ঙ্কর, pitiless, cruel, terrific.

কূরতা—স্ত্রীং [ সং ক্রূরতা ] ক্রূরতা, নিষ্ঠুরতা, cruelty, harshness.

কূরা—পুং [ সং কূট ] স্তূপ, রাশি, অংশ, heap, portion, part.

কূর্ম—পুং [ সং ] কূর্ম, কচ্ছপ, কচ্ছুআ, tortoise, turtle.

কূল—পুং [ সং ] কূল, কিনারা, তীর, সমীপ, নিকট, bank, shore, border, nearness.

কূল্হা—পুং [ সং ক্রোড় ] কোমর ও তলপেটের দুপাশের হাড়, the bones of the hip.

কূবত ( কূওঅৎ )—স্ত্রীং [ আ ] বল, শক্তি, ক্ষমতা, strength, power, energy, vitality.

কূবর ( কূওঅর্ )—পুং [ সং ] রথে রথীর বসিবার স্থান, the seat of the charioteer in a chariot. —কুঁজো, hunch-backed man.

কূষ্মাণ্ড—পুং [ সং ] *see* কুষ্মাণ্ড।

কৃকলাস—পুং [ সং ] গিরগিটি, a lizard, a chameleon.

কৃচ্ছ্র—পুং [ সং ] কৃচ্ছ্র, শারীরিক ক্লেশ, কষ্টসাধ্য ব্রতানুষ্ঠান, bodily pain, austerity, penance.

কৃত—বিণ [ সং ] কৃত, সম্পাদিত, সাধিত, done, accomplished, performed. —কার্য ( পুং )—কৃতকার্য, successful ; —কৃত্য—কৃতকৃত্য, having attained one's aims ; —ঘ্ন (বিণ)—কৃতঘ্ন, ungrateful ; —জ্ঞ ( বিণ )—কৃতজ্ঞ, grateful ; —যুগ ( পুং )—কৃতযুগ, সত্যযুগ, *Satyayuga*, the first of the four ages of the world.

কৃতান্ত—পুং [ সং ] কৃতান্ত, যম, শমন, *Yama* or death, one who brings the end.

কৃতার্থ—বিণ [ সং ] কৃতার্থ, কৃতকৃত্য, সিদ্ধমনোরথ, successful, having attained one's end.

কৃতি—স্ত্রীং [ সং ] কৃতি, সম্পাদিত কর্ম, রচনা, act, deed, action.

কৃতী—বিণ [ সং ] কুশল, নিপুণ, দক্ষ, skilful, competent, capable.

কৃত্রিম—বিণ [ সং ] কৃত্রিম, নকল, ভেজাল, artificial, insincere, adulterated.

কৃদন্ত—পুং [ সং ] কৃদন্ত, ধাতুর সহিত প্রত্যয় যুক্ত করিয়া যে শব্দ গঠিত হয়, a word formed by the addition of an affix to a verb.

কৃপণ—বিণ [ সং ] কৃপণ, কঞ্জুস, সুম,

miserly, niggardly. —( পুং ) কৃপণ—miser. —তা ( স্ত্রীং )—কৃপণতা, কার্পণ্য, miserliness

কৃপয়া - ক্রি. বিণ. [ সং ] কৃপাপূর্বক, দয়া করিয়া, অনুগ্রহপূর্বক, kindly.

কৃপা—স্ত্রীং [ সং ] কৃপা, দয়া, করুণা, kindness, compassion.

কৃপাণ - পুং [ সং ] কৃপাণ, তলোয়ার, sword, scimitar, sabre.

কৃপালু—বিণ [ সং ] কৃপালু, কৃপাপূর্ণ, দয়ালু, kind, compassionate, merciful, gracious.

কৃমি—পুং [ সং ] কৃমি, ক্ষুদ্র কীট, a worm, maggot, grub.

কৃশ—বিণ [ সং ] কৃশ, শীর্ণ, দুবলা পতলা, thin, lean, slender.

কৃষক—পুং [সং] কৃষক, চাষী, কৃষিজীবী, কিষান, a cultivator, farmer, peasant.

কৃষি—স্ত্রীং [ সং ] কৃষি, কৃষকের কর্ম, চাষ, খেতী, কাশ্তকারী, agriculture, farming, husbandry.

কৃষ্ণ—পুং [ সং ] কৃষ্ণ, বিষ্ণুর অবতার, কানাই, শ্যাম, *Srikrishna*, the incarnation of *Vishnu*. —(বিণ) —কালো, শ্যামবর্ণ, dark, black.

কৃষ্ণা—স্ত্রীং [ সং ] কৃষ্ণা, দ্রৌপদী, শ্যামা, an epithet of *Draupadi*, of black colour, name of a river in southern India.

কেঁকেঁ—স্ত্রীং [ অনু ] পাখীর কষ্টসূচক শব্দ, bewailing of birds.

কেঁচলী—স্ত্রীং [ সং কঞ্চুক ] সাপের খোলস, the skin of a snake.

কেঁচুআ—পুং [হি] কেঁচো, an earthworm, a tapeworm.

কেঁদ্র—পুং [সং] কেন্দ্র, মধ্যবিন্দু, centre, the centre of a circle.

কেঁদ্রিত—বিণ [ সং ] কেন্দ্রিত, কেন্দ্রগত, central, centralized.

কেঁদ্রীকরণ—পুং [ সং ] কেন্দ্রীকরণ, centralization.

কেঁদ্রীয়—বিণ [ সং ] কেন্দ্রীয়, central.

কেকড়া—পুং [ সং কর্কট ] কাঁকড়া, a crab.

কেকা—স্ত্রীং [ সং ] ময়ূরের রব, the cry or note of a peacock.

কেকী—পুং [ সং কেকিন্ ] ময়ূর, a peacock.

কেড়া—পুং [ সং কাণ্ড ] নূতন চারাগাছ বা অঙ্কুর, কোঁপল, a young plant, sapling, নবযুবক, young man.

কেত—পুং [ সং ] ঘর, ভবন, স্থান, a house, a place of residence.

কেতন—পুং [ সং ] কেতন, ঘর, পতাকা, নিশান, a house, an abode, a flag, a banner.

কেতু—পুং [ সং ] কেতু, ধ্বজা, পতাকা, নবগ্রহের অন্যতম, flag, banner, one of the nine planets (comet).

কেয়ূর—পুং [ সং ] কেয়ূর, বাহুর গহনা বিশেষ, an armlet, a bracelet worn on the upper arm.

